**প্রকাশক :**
ডি. চক্রবর্তী
৩০/১-এ কলেজ রো
কলকাতা-৭০০০০৯

# TARASHANKAR
# NATYA-SAMAGRA
## First Volume

**প্রথম প্রকাশ :**
রাসপূর্ণিমা, ১৩৬৫

**প্রচ্ছদ :**
শ্রীপ্রভাস

**প্রচ্ছদ মুদ্রণ :**
নির্মল মুদ্রণ
৮, ব্রজদুলাল স্ট্রীট
কলকাতা-৭০০০০৬

**মুদ্রক :**
মহাপ্রভু প্রিন্টিং ওয়ার্কস
১২, বিনোদ সাহা লেন
কলকাতা-৭০০০০৬
এবং
জগদ্ধাত্রী প্রিন্টার্স
৫৯/২, পটুয়াটোলা লেন
কলকাতা-৭০০০০৯

**বই বেঁধেছেন :**
কুণ্ডু বাইণ্ডিং ওয়ার্কস
৭৯, বৈঠকখানা রোড
কলকাতা—৭০০০০৯

# তারাশঙ্কর
# নাট্য-সমগ্র
## প্রথম খণ্ড

নির্দেশিকা

## নিবেদন

বাংলা নাট্যগ্রন্থ প্রকাশনার কাজে সুদীর্ঘ কুড়ি বছর লিপ্ত আছি। এই শাখায় বহুখ্যাত এবং স্বল্পখ্যাত লেখকদের বেশ কিছু বই ইতিমধ্যে আমরা প্রকাশ করেছি। অবিস্মরণীয় সাহিত্য-সাধক তারাশঙ্কর বন্দ্যোপাধ্যায়ের সমগ্র নাট্যগ্রন্থ প্রকাশের ক্ষীণ আগ্রহ বহুকাল থেকেই মনের মধ্যে সুপ্ত ছিল। লেখকের সুযোগ্য পুত্র সনৎকুমার বন্দ্যোপাধ্যায়ের অকৃত্রিম প্রেরণায় সেই আশা অঙ্কুরিত হয়। কিন্তু তিনি এই গ্রন্থ-প্রকাশ দেখে যেতে পারলেন না। তাঁর তিরোধানের পর সুযোগ্য অনুজ সরিৎকুমার বন্দ্যোপাধ্যায় সর্বাঙ্গীন সহায়তার মধ্য দিয়ে এই গুরুগ্রন্থ প্রকাশের কাজ ত্বরান্বিত করেছেন। গ্রন্থ সম্পাদনার দায়িত্ব গ্রহণ করে আমাদের চিরকৃতজ্ঞতাপাশে আবদ্ধ করেছেন শ্রদ্ধা-ভাজনীয় অধ্যাপক ও নাট্যসমীক্ষক ডঃ অজিতকুমার ঘোষ। সনৎবাবু, সরিৎবাবু এবং অজিতবাবুর প্রতি আমাদের কৃতজ্ঞতার অবধি নেই।

বিশিষ্ট গ্রন্থ-সংগ্রাহক সনৎ গুপ্ত, সুলেখক এবং প্রকাশন বিষয়ে কুশলী পিনাকীরঞ্জন গুহ ও অজয় দাশগুপ্ত এই গ্রন্থ প্রকাশনার যাবতীয় প্রয়োজনীয় পরামর্শে এবং আদ্যন্ত প্রুফ সংশোধন করে আমাদের বিশেষ কৃতজ্ঞতাভাজন হয়েছেন। প্রীতিভাজনীয় সুহৃদ শ্রীপ্রভাস অত্যন্ত সহৃদয়তার সঙ্গে প্রচ্ছদপট রচনা করে দিয়েছেন। তাঁকে আমাদের ধন্যবাদ জানাই। এছাড়াও বাংলা ভাষার বিশিষ্ট কয়েকজন নাট্যকার এবং অধ্যাপকও নানাভাবে আমাদের বিশেষ সহায়তা করেছেন, তাঁদের কথাও সকৃতজ্ঞচিত্তে স্মরণ করি। পাঠক সাধারণের মনোমত হলে এই গ্রন্থ প্রকাশনার শ্রম লাঘব হবে। তাঁদের পর্যালোচনা পরবর্তী খণ্ডটি প্রকাশের কালে অবশ্যই আমরা মনে রাখব। শুভমস্তু।

—বিনীত

প্রকাশক

# ভূমিকা

শ্রেষ্ঠ সাহিত্যিক আত্মপ্রকাশের একটি রীতির মধ্যেই আবদ্ধ থাকেন না। একটি বিশেষ রীতিতে দক্ষতা অর্জনের পর তিনি অন্য রীতির উপর অধিকার বিস্তার করতে চান। তাঁর শক্তি ও আত্মবিশ্বাস যত বাড়তে থাকে ততই নব নব শিল্পের মাধ্যমে তিনি নিজেকে প্রকাশ করে চলেন। তারাশঙ্কর আধুনিক কালের অন্যতম শ্রেষ্ঠ কথাসাহিত্যিক। কিন্তু গল্প-উপন্যাসের ক্ষেত্রেই তার প্রতিভার ব্যাপ্তি সম্পূর্ণ হ'য়ে গেল না। তা সম্প্রসারিত হ'ল নব নবতর ক্ষেত্রে। তিনি রঙ্গমঞ্চের কথা ভাবলেন, নাটক লিখলেন, কবিতার রাজ্যে মাঝে মাঝে পরিক্রমা করলেন। আবার চিত্রকলার মধ্যেও তাঁর খেয়ালী মন কিছুটা মেতে উঠল। যে নিরাসক্ত অতৃপ্তি ও নিজেকে অবিরাম ছাড়িয়ে চলার নেশা থেকে বড় শিল্পের উৎপত্তি হয় তারাশঙ্করের মধ্যে তা যথেষ্ট পরিমাণে ছিল। সেজন্য তাঁর সাহিত্যে পটভূমির কেবলই পরিবর্তন হয়েছে, জীবনের নিত্যনূতন পরিচয় উদ্‌ঘাটিত হয়েছে, প্রকাশরীতির নব নব রূপান্তর ঘটেছে। তিনি নাট্যকার হ'তে চেয়েছিলেন, কিন্তু বাধ্য হ'য়ে কথাসাহিত্যিক হলেন, আবার কথাসাহিত্যে সিদ্ধি আয়ত্ত হবার পরে পুনবায় নাট্যসাধনা শুরু করলেন। তবে নাট্যসাধনাতে শেষ পর্যন্ত যে সফল রইলেন তাও নয়। পূর্ণ সিদ্ধি লাভ করবার আগেই যেন নাট্যজগতের কাছ থেকে বিদায় নিলেন। অতি শৈশব থেকেই নাটকের

ঐতিহ্যের মধ্যে তারাশঙ্কর মানুষ হয়েছিলেন। লাভপুরে ১৯০৫ সালে প্রতিষ্ঠিত হয়েছিল বন্দেমাতরম থিয়েটার। নাট্যকার নির্মলশিব বন্দ্যোপাধ্যায় এবং গ্রামের অনেক নাট্যামোদী ব্যক্তি এই থিয়েটারের সঙ্গে যুক্ত ছিলেন। তখন স্বদেশী আন্দোলন উপলক্ষ্যে কলকাতায় জাতীয় ভাবোদ্দীপক ঐতিহাসিক নাটকের যুগ চলেছে। তার ঢেউ এসে মাতিয়ে তুলল গ্রামের নাট্য আন্দোলনকে। ছন্নছাড়া বিপথগামী যুবকের দল এই আন্দোলনে মেতে উঠল। ছোটো বড়ো শ্রেণীর ভেদাভেদ লুপ্ত হ'য়ে গেল আনন্দের মহাপ্লাবনে। পেশাদার মঞ্চের কোনো কোনো অভিনেতাও এসে লাভপুরের মঞ্চে যোগ দিলেন। আর্ট থিয়েটারের স্বনামধন্য অভিনেতারাও এসে ওই গ্রামে একবার অভিনয় করে গেলেন। ক্ষীরোদপ্রসাদ, অপরেশচন্দ্র ও অমৃতলালের ন্যায় কীর্তিমান নাট্যকারও ওই নাট্যপাগল গ্রামে আসতেন। নির্মলশিব বন্দ্যোপাধ্যায় ছাড়া আরো অনেকে নাটক লেখা শুরু করলেন, যথা, নিত্যগোপাল মুখোপাধ্যায়, কালীকিঙ্কর মুখোপাধ্যায় ইত্যাদি। বন্দে-মাতরম্ থিয়েটারের পাকা বাড়ি হল, বহুলোকের এক সঙ্গে ব'সে নাটক দেখার জন্য বিরাট প্রেক্ষাগৃহ নির্মিত হল, সাজসজ্জা, আসবাবপত্রও হ'ল চমকপ্রদ।

ছেলেবেলা থেকে নাটক লেখা ও অভিনয় করাই তাঁর সব চেয়ে বড় সাধ ছিল। গ্রামের থিয়েটারে অনেক নাটকে তিনি অভিনয় করেছিলেন। গ্রামের অনেককে নাটক লিখতে দেখে তাঁরও নাটক লেখার প্রেরণা এল। তখন ঐতিহাসিক নাটকের যুগ, তৃতীয় পানিপথের যুদ্ধ অবলম্বনে একটি নাটক লিখলেন, গ্রামের রঙ্গমঞ্চে নাটকটির সফল অভিনয়ও হল। নির্মলশিব বাবু তারাশঙ্করকে আশা দিলেন, নাটকটি আর্ট থিয়েটারে অভিনয়ের জন্য তিনি থিয়েটারের কর্তৃপক্ষকে অনুরোধ করবেন। কিন্তু আর্ট থিয়েটারের অধ্যক্ষ নাটকের পাণ্ডুলিপিটি না পড়েই ফেরত দিলেন। কঠিন আঘাত পেলেন নাট্যকার, সেই আঘাতেই তাঁর সাহিত্যজীবনের ধারা পরিবর্তিত হ'য়ে গেল। নাট্যকার নিজেই সে-কথা বলেছেন, 'সেদিন যদি এই ঘটনাটি না ঘটত, যদি নাটকখানি মঞ্চস্থ হ'ত, এমন কি ওই কথাগুলি না ব'লে প'ড়ে দেখার ছল ক'রেও দু'দশটা দোষ দেখিয়ে সহানুভূতিসূচক কথা ব'লে ভদ্রতার সঙ্গে হল না কথাটা বলতেন তা হ'লে নাটক লেখা ছাড়তাম না। নাটকই লিখে যেতাম। নাট্যকার হিসেবেই হয়তো আমার পরিচয় হত।

কিন্তু এই আঘাত আমার মুখ ফিরিয়ে দিলে রঙ্গমঞ্চ এবং নাটকের পথ থেকে। নাটক আর লিখব না স্থির করলাম।'

দীর্ঘকাল তারাশঙ্কর তাঁর অভিমান পোষণ ক'রে রেখেছিলেন। নাটক তিনি লেখেন নি, কিন্তু তাঁর সাড়াজাগানো গল্প উপন্যাসগুলির মধ্য দিয়ে তাঁর সাহিত্যধারা দু'কূলপ্লাবী ভাদ্রের ভরানদীর মত প্রবাহিত হয়েছিল। খ্যাতি ও প্রতিষ্ঠার উত্তুঙ্গ শিখরে তিনি আরোহণ করলেন। তারাশঙ্করের অনুরক্ত পাঠকসমাজ শুধু কেবল সাহিত্যপাঠে তৃপ্তি পেলেন না, তাঁরা স্মরণীয় উপন্যাসের মানসপটে বিধৃত চরিত্রগুলিকে চোখের সামনে দেখতে চাইলেন। তাঁদের দাবী পূরণের জন্যই তিনি তাঁর চরিত্রগুলিকে বইয়ের পাতা থেকে মঞ্চের পাদপ্রদীপের সম্মুখে জীবন্তরূপে নিয়ে আসেন। ঔপন্যাসিক নাট্যকারের ভূমিকা গ্রহণ করলেন। সব দেশেই দেখা গেছে যে-সব উপন্যাস জনপ্রিয়তা লাভ করে সেগুলির নাট্যরূপ মঞ্চস্থ করার দিকে নাট্য প্রযোজকদের একটি প্রবল আগ্রহ দেখা যায়। কারণ তাঁরা জানেন যে, ওই সব উপন্যাসের কাহিনী ও চরিত্রগুলি পাঠকদের হৃদয়ের আনন্দবেদনা রসে অভিষিক্ত হ'য়ে তাদের অন্তরে চিরজাগরূক থাকে, সেই সব কাহিনী ও চরিত্রের জীবন্ত রসমূর্তি দেখবার আগ্রহ তাদের মনের মধ্যে প্রবল। সেজন্য মঞ্চে অভিনীত হ'লেই সেই সব উপন্যাসের নাট্যরূপ জনসংবর্ধিত হয়। উপন্যাসের কাহিনী ও চরিত্র বিশ্বস্তভাবে রূপায়িত হলেই দর্শকবৃন্দ খুশি, নাটকের দোষগুণের প্রতি তারা অনেকটা উদাসীন। ঔপন্যাসিক তারাশঙ্কর যখন নাট্যকাররূপে আবির্ভূত হলেন তখন তাঁর মুগ্ধ পাঠকসমাজই কৌতূহলী দর্শকসমাজে পরিণত হল। নাট্যকারের কলাকৌশল তাদের কাছে ছিল গৌণ, ঔপন্যাসিকের চরিত্র ও বক্তব্যই ছিল মুখ্য। তারাশঙ্করের ক্ষেত্রে তাঁর ঔপন্যাসিক-খ্যাতি নাট্যকারের খ্যাতিকে এগিয়ে দিয়েছিল। 'কবি', 'কালিন্দী' ও 'আরোগ্যনিকেতনে'র আদি স্রষ্টার কাছে পরবর্তী শিল্পী চিরঋণী র'য়ে গেলেন।

'কালিন্দী' উপন্যাসের নাট্যরূপ দিয়ে তাঁর আত্মবিশ্বাস বাড়ল। উপন্যাসের নির্ভরতা থেকে মুক্ত ক'রে প্রথম স্বাধীন নাটক লিখলেন 'দুই পুরুষ'। 'নুটু মোক্তারের সওয়াল' গল্পে হয়তো নাটকটির বীজ ছিল, কিন্তু তবুও নাটকটি অনেকাংশে নাট্যকারের স্ব-পরিকল্পনাপ্রসূত, তারাশঙ্কর নিজেই এটিকে তাঁর প্রথম নাটক বলেছেন। 'দুই পুরুষ' রচনা করবার পর তারাশঙ্করের স্বাধীন নাট্যকারসত্তা পর পর মৌলিক নাট্যরচনার মধ্যে আত্মপ্রকাশ করতে

লাগল, তিনি লিখে চললেন 'পথের ডাক', 'দ্বীপান্তর', 'বিংশ শতাব্দী' ও 'চকমকি' প্রহসন। পানিপথের তৃতীয় যুদ্ধের কাহিনী নিয়ে নূতন করে ঐতিহাসিক নাটক লিখলেন 'যুগবিপ্লব'। যুগবিপ্লব তাঁর প্রথম ও শেষ ঐতিহাসিক নাটক। ঐতিহাসিক নাটকের ক্ষেত্রে নাট্যকার প্রতিষ্ঠা পান নি, তাই ও-পথে তিনি আর যান নি। কালরাত্রি ও বিগ্রহ প্রতিষ্ঠা নাটক দুটি একাঙ্ক। একাঙ্ক নাটকের রূপ ও রীতি সম্পর্কে তখনো অনেকের মনে ধারণা অস্পষ্ট। কিন্তু তারাশঙ্কর আধুনিক কালের সমৃদ্ধ নাট্যধারাটির উদ্ভব-কালে অপরিচিত পথে পরীক্ষা শুরু করেছিলেন, তাঁর কৃতিত্ব উল্লেখযোগ্য। কয়েকটি মৌলিক নাটক রচনার পরে পুনরায় তাঁর বহুজনপ্রিয় দু'খানি উপন্যাস 'কবি' ও 'আরোগ্যনিকেতনের' নাট্যরূপ দেন। তাঁর উল্লেখযোগ্য শেষ নাটক 'সংঘাতে' পুরাতন ও নূতন সমাজশক্তিব বিরোধ দেখানো হয়েছে। তাঁব সাহিত্যিক জীবনের কুড়ি বছর ধ'রে তিনি মাঝে মাঝে নাটক রচনা ক'রে গেছেন। উপন্যাস ও গল্প রচনার ধারা যেমন অবিচ্ছিন্ন ও প্রাচুর্যে ভরপুব, নাটক রচনার ধারা তেমন নয়। নাটকের ক্ষেত্রে তাঁব পদচারণা যেন সতর্ক ও দ্বিধাজড়িত—এ যেন তাঁর ব্যস্ত কথাসাহিত্যিক জীবনের ফাঁকে ফাঁকে অবকাশবিলাস—অন্তরের অবদমিত আকাঙ্ক্ষার বুঝি ক্ষণকালীন মুক্তি। আক্ষেপেব বিষয় শেষ দশ এগারো বছর আব তিনি নাটক লেখেন নি। তাঁর গল্প-উপন্যাসেব খ্যাতি দ্বিধাগ্রস্থ নাটকের নেশাকে গ্রাস কবে ফেলল। তাঁর কাছে নাট্যজগতের দাবী ছিল অনেক, কিন্তু সেই দাবী পূর্ণ হল না।

নাট্যকার তারাশঙ্কর ঔপন্যাসিক তারাশঙ্করের কাছে ঋণী এ-কথা বলা হয়েছে। কিন্তু তাঁর গল্প-উপন্যাসে নাটকীয় উপাদানের প্রাচুর্যের জন্য যে সেগুলি উদ্দাম প্রাণশক্তিতে উদ্দীপিত এবং দুর্বার জীবনবেগে উত্তেজিত হয়ে উঠেছে তা আলোচনা করা দরকার। সূক্ষ্ম, গীতিময় প্রকৃতির স্পর্শকাতর রূপ এবং অস্পষ্ট ও অস্ফুট জীবনাবেগে তাঁর কৌতূহল নেই। প্রকৃতি যেখানে রূঢ় ও নিষ্ঠুর, মানুষের প্রবৃত্তি যেখানে লালসায় উন্মত্ত, হিংসায় অন্ধ, ক্রোধে প্রচণ্ড সেখানে তাঁর স্বচ্ছন্দ লীলা। মৌন বেদনা, নীরব বিলাপ ও কাতর প্রতীক্ষায় তাঁর বিশ্বাস নেই, হাসিকান্না, মিলনবিচ্ছেদ যখন সোচ্চার, অতিশয়িত ও অতিবিস্তৃত তখনই তাঁর স্বতঃস্ফূর্ত সৃষ্টির উল্লাস। তাঁর গল্প-উপন্যাস চমকপ্রদ, উত্তেজনাপূর্ণ ও অতিনাটকীয় ঘটনায় আকীর্ণ। কোথাও

নৈশ অন্ধকারের মধ্যে মূর্তিমান কালরূপী এক ভয়ঙ্কর মানুষ স্ত্রীর মস্তক ছিন্ন ক'রে শালজঙ্গলের মধ্য দিয়ে মাদলের তালে তালে মাতাল একদল ক্ষিপ্ত সাঁওতাল নিয়ে দুর্বার ঝড়ের মত্ততায় প্রতিপক্ষের উপর ঝাঁপিয়ে পড়ে, কোথাও বা নির্জন প্রান্তরের মধ্যে বন্য মহিষের মত প্রচণ্ড শক্তিধর দুটি মানুষ আরণ্য হিংস্রতা নিয়ে পরস্পরকে বিধ্বস্ত করবার জন্য এক ভয়াবহ লড়াইয়ে মেতে ওঠে, কোথাও বা বিলুপ্তগৌরব কোনো জমিদার নির্বাণোন্মুখ প্রদীপের হঠাৎ জলে ওঠার মত তার বলিষ্ঠ পৌরুষ ও অপরিমেয় উদ্দামতা নিয়ে অকস্মাৎ বাঁধন ছেঁড়া ক্রিয়ার মধ্যে ঝাঁপিয়ে পড়ে, আবার কোথাও এক বিকলাঙ্গ মানুষ তার বিকৃত লালসা চরিতার্থ করতে উন্মত্ত হয়ে ওঠে, কোথাও বন্যার প্রবল টানে নিজের স্ত্রীর বাহুবেষ্টন থেকে নিজেকে মুক্ত করে স্ত্রীকে মৃত্যুর পথে ঠেলে দেয়, এবং কোথাও বা একজন স্বামী স্ত্রীর কাতর অনুরোধ সত্ত্বেও তাকে জলন্ত অগ্নিশিখার মধ্যে ছেড়ে দেয়। এই সব আদিম ও জান্তব প্রবৃত্তির নাটকীয় চমকে তারাশঙ্করের সৃষ্টিশক্তি উল্লাস বোধ করে। বেপরোয়া সমাজবন্ধনহীন, যাযাবর ও উচ্ছৃঙ্খল প্রবৃত্তিময় নারীপুরুষের জীবনই তাঁকে বেশি আকর্ষণ করে। ডোম, বাগদী, কাহার, বেদে ও যাযাবর মানুষের উগ্র ও অনিয়ন্ত্রিত জীবনযাত্রার মধ্যে যে উন্মুক্ত সরলতা, আদিম লোলুপতা ও অনাবৃত হিংস্রতার পরিচয় পাওয়া যায় তার প্রতি স্তরে নাটকের গতি, উত্তেজনা ও রহস্য ছড়িয়ে আছে। তারাশঙ্করের দুর্বলতা ধরা পড়েছে আদর্শবাদী, মধ্যবিত্ত নায়কচরিত্রচিত্রণে। শিবনাথ, অহীনের মত চরিত্রগুলি যেন বড় বেশি আদর্শায়িত এবং সেজন্য যেন একটু বিবর্ণ ও নিষ্প্রভ। তারাশঙ্করের উপন্যাসে নাটকীয়তার আর একটি কারণ যে, তাঁর প্রবণতা বিরোধ ও সংঘাতে দিকে, মিলন আর সামঞ্জস্যের দিকে নয়। চরিত্র ও ঘটনার যে দ্বন্দ্বময়তার মধ্যে নাট্যরসের সৃষ্টি হয় তার পূর্ণ সদ্ব্যবহার তিনি তাঁর গল্প-উপন্যাসে করেছেন। ব্যক্তির সঙ্গে ব্যক্তির দ্বন্দ্ব, কর্তব্যপরায়ণ পিতার সঙ্গে অসাধু পুত্রের দ্বন্দ্ব, বয়সের সঙ্গে যৌবনের দ্বন্দ্ব, শ্রেণীতে শ্রেণীতে দ্বন্দ্ব, মালিক শ্রেণীর সঙ্গে শ্রমিক শ্রেণীর দ্বন্দ্ব, সামন্ততান্ত্রিক সমাজব্যবস্থার সঙ্গে শিল্পকেন্দ্রিক সমাজব্যবস্থার দ্বন্দ্ব—এ ধরনের নানা দ্বন্দ্বের অবতারণার মধ্য দিয়ে গল্প-উপন্যাসে নাট্যউপাদানের অবতারণা করা হয়েছে। তারাশঙ্কর কখনো নাটক লিখেছেন, কখনো লেখেন নি, কিন্তু তাঁর সকল রচনার মধ্যে নাট্যপ্রাণতার উপাদান স্পষ্ট ভাবেই চোখে পড়ে।

তারাশঙ্কর মঞ্চ-ঐতিহ্যের সঙ্গে ঘনিষ্ঠভাবে পরিচিত ছিলেন, সেজন্য মঞ্চাভিনয়ের উপযোগিতার দিকে লক্ষ্য রেখেই তিনি নাটক লিখেছিলেন। তাঁর নাটকগুলি প্রধানত পেশাদার মঞ্চে অভিনীত হয়েছিল। সেই পেশাদার মঞ্চের দর্শকদের চাহিদা এবং অভিনয় সাফল্যের কথা তিনি সর্বদাই স্মরণে রেখেছিলেন। তাই তাঁর নাটকে ঘটনার চমৎকারিত্ব, আবেগ উচ্ছ্বাসের প্রাবল্য, স্থূল ও অতিনাটকীয় পরিস্থিতিরচনা, বিচিত্র রসের উপাদানের অবতারণা, মনোরঞ্জক নৃত্যগীত প্রয়োগ ইত্যাদি দেখা যায়। অভিনয়-চমৎকৃতির দিকে লক্ষ্য ছিল বলে তিনি অনেক আকর্ষণীয় টাইপচরিত্র সৃষ্টি করেছেন, অনিবার্য যোগসূত্র নেই এমন অনেক জমাট ঘটনার অবতারণা করেছেন এবং বক্তৃতাধর্মী আবেগদীপ্ত সংলাপ প্রয়োগ করেছেন। বিষয়বস্তুর দিক দিয়ে তিনি অনেক নাটকেই অত্যন্ত বেশি প্রগতিশীল। সামন্ততান্ত্রিক সমাজব্যবস্থার বিলোপ, শিল্পকেন্দ্রিক সমাজব্যবস্থার অনিবার্যতা, পুরাতন কুসংস্কার, অন্ধবিশ্বাস, জীর্ণরীতিনীতির অসারতা, যুক্তি ও বিচারের আলোকিত পথে চলার সঙ্কল্প, সন্ত্রাসবাদী ও কোথাও সমাজতন্ত্রবাদী আদর্শের প্রতি সমর্থন—এ-সব তাঁর নাটকের বহুস্থানে দেখা যায়। তবে যাদের তিনি চিন্তা ও আদর্শের দিক দিয়ে সমর্থন করেন, যারা সুস্থ, সংযত ও স্বাভাবিক তারা তাঁর নাটকে উজ্জ্বল নয়। উজ্জ্বল হ'ল তারাই যারা অতিক্রান্ত ও বিলীয়মান, যারা উদ্দাম ও উচ্ছৃঙ্খল, ভগ্ন ও বিকৃত, যারা নিষিদ্ধ পথের পথিক—উষ্ণ জীবনরস সম্ভোগে উন্মত্ত। বিষয়বস্তুর দিক দিয়ে তিনি আধুনিক নাট্যকারদের সমধর্মী। কিন্তু নাট্যরীতি ও নাট্যপ্রয়োগের দিক দিয়ে তিনি সনাতনপন্থী। তাঁর অধিকাংশ নাটক চার অঙ্কের, অবশ্য তিন অঙ্কের নাটকও কয়েকটি আছে। তবে অঙ্কের অন্তর্গত দৃশ্য-বিভাগ রয়েছে এবং প্রত্যেকটি দৃশ্য আলাদা আলাদা পটভূমিতে স্থাপিত হয়েছে। নাট্যশিল্পকলার দিক থেকে দোষত্রুটি থাকলেও প্রত্যক্ষ অভিজ্ঞতার রসে এবং গভীর জীবনানুভূতির স্পর্শে তাঁর নাটকগুলির আবেদন দর্শকদের প্রাণের ভিতরে গিয়ে সাড়া জাগায়। মাটির সঙ্গে নিবিড় যোগ, আঞ্চলিক ভাষা ও বাগ্‌ভঙ্গির যথাযথ ব্যবহার, লৌকিক পাল-পার্বণ-আচার-অনুষ্ঠান-উৎসব প্রভৃতির সঙ্গে নাট্যঘটনার অনিবার্য যোগস্থাপন, জীবন ও পরিবেশের সঙ্গে ঘনিষ্ঠ গানের বহুল প্রয়োগ ইত্যাদির ফলে তাঁর নাটক ঘনীভূত জীবনরসে সঞ্জীবিত হয়ে উঠেছে।

তারাশঙ্করের নাটকগুলির অধিকাংশ মঞ্চে সাফল্যমণ্ডিত হয়েছে। তার মূলে রয়েছে তাঁর রচিত কাহিনীর অকৃত্রিম বাস্তবতা এবং তাঁর সৃষ্ট জীবনের স্বতঃস্ফূর্ত ও প্রত্যক্ষ আবেদন। মঞ্চআঙ্গিক প্রয়োগের কুশলতা ও নাট্যপ্রয়োগের নৈপুণ্যের জন্য যে নাটকগুলি জনপ্রিয় হয়েছে তা নয়। দু' একটি নাটকে মাত্র প্রয়োগের অসাধারণ দক্ষতা লক্ষ্য করা গেছে। রঙমহলে নটসূর্য অহীন্দ্র চৌধুরী 'বিংশ শতাব্দী'র বৈজ্ঞানিক গবেষণাগারটি প্রচুর অর্থব্যয় ক'রে ঠিক একটি বাস্তব গবেষণাগারের মধ্যে সাজিয়েছিলেন। কিন্তু তবুও নাটকটি জনপ্রিয় হয়নি। তখন পর্যন্ত মঞ্চের নাটক ছিল প্রধানত অভিনয় নির্ভর, প্রয়োগনির্ভর নয়। অভিনয়নির্ভর নাটকে নাট্যকারের চরিত্রসৃষ্টির ক্ষমতা ও অভিনেতার অভিনয়দক্ষতার উপরেই নাটকের সাফল্য নির্ভর করে। চরিত্রসৃষ্টিতে তারাশঙ্কর ছিলেন অদ্বিতীয় এবং যেসব অভিনেতা অভিনেত্রী তাঁর নাটকে অভিনয় করেছিলেন তাঁরাও ছিলেন দক্ষ শিল্পী। স্রষ্টা ও রূপদাতার এই অতুলন সমন্বয়েই তাঁর নাটকগুলি এত সফল হয়েছিল। তারাশঙ্করের মৌলিক নাটকগুলি অপেক্ষা তাঁর উপন্যাসের নাট্যরূপগুলিই অধিকতর জনপ্রিয় হয়েছিল, যথা 'কালিন্দী', 'কবি', আরোগ্যনিকেতন' এবং ছোটগল্পের সম্প্রসারিত নাট্যরূপ 'দুইপুরুষ'। এ-গুলির মধ্যেও আবার বহু-অভিনীত ও জনসংবর্ধিত নাটক দু'টি হ'ল 'দুই পুরুষ' ও 'কবি'। 'দুই পুরুষ' নাটকটি নাট্যভারতীতে অভিনীত হয়েছিল ( ৪ জৈ্যষ্ঠ, ১৩৪৯ ) এবং নুটবিহারী, গোপীনাথ ও সুশোভনের ভূমিকায় ছবি বিশ্বাস, নরেশ মিত্র ও জহর গঙ্গোপাধ্যায় অবিস্মরণীয় অভিনয় করেছিলেন। 'কবি' বোধ হয় তারাশঙ্করের জনপ্রিয়তম নাটক। সঙ্গীতপাগল বাঙালী দর্শকরা এই নাটকের প্রাণস্পর্শী সঙ্গীতগুলিতে মেতে উঠেছিলেন। কবির ভূমিকায় ও গানে রবীন মজুমদার দর্শকদের মনে এমন ছাপ রেখে গেছেন যে তা আর কোনো দিন মুছল না। বিংশ শতাব্দী নাটক বেশি দিন চলে নি বটে, কিন্তু অহীন্দ্র চৌধুরীর পরিচালনা এবং শ্যামাদাস শাস্ত্রীর ভূমিকায় তাঁর অভিনয় দুই-ই হয়েছিল অনবদ্য। কালিন্দী নাটকে রামেশ্বর চরিত্রে মহেন্দ্র গুপ্তের আবৃত্তি ও অভিনয়ও চমকপ্রদ হয়েছিল, বিশ্বরূপায় 'আরোগ্যনিকেতন' ও 'রাধা' নাটক দু'টি মঞ্চস্থ হয়েছিল। 'রাধা' নাটকে থিয়েটারস্কোপ মঞ্চরীতির প্রবর্তন হয়েছিল। যাত্রা, থিয়েটার ও চলচ্চিত্রের সমবায়ে এই শিল্পরীতিটি মূর্তি পরিগ্রহ করেছিল। 'সপ্তপদী' ও 'মঞ্জরী অপেরা' একাধিক অপেশাদার নাট্যসংস্থা মঞ্চস্থ করেছে।

'কালিন্দী' ( ১৯৪১) নাটক ওই নামের প্রসিদ্ধ উপন্যাসের কাহিনী অবলম্বনে রচিত হয়েছে। তারাশঙ্করের 'পঞ্চগ্রাম', 'হাঁসুলী বাঁকের উপকথা' প্রভৃতি উপন্যাসের ন্যায় 'কালিন্দী' উপন্যাসেও ভয়াল ও সুন্দর মিশ্রিত পটভূমির বিশালতা এবং সজীব ও পরিবর্তনশীল ধারাবাহিকতা মুখ্য বর্ণনার বস্তু হয়ে উঠেছে। কালিন্দী নদীটি চলমান জীবনস্রোতের প্রতীকরূপেই যেন কল্পিত হয়েছে। তার চরে সৃষ্টি ও ধ্বংসের নিত্যলীলা অনুষ্ঠিত হয়ে চলেছে। সেই চরের গহন অরণ্যে একদিকে সুরভিত পুষ্পবনের উতলা উৎসব আর একদিকে হিংস্র সরীসৃপের অবাধ হিংসার রাজত্ব। অন্ধকারে চরের বালি নারী ও শিশুর হত্যায় শিহরিত হয়ে ওঠে আবার নবজাত শস্যের প্রাণপ্রাচুর্যে রোমাঞ্চিত হতে থাকে। মাটির কোলে যাদের বাস সেই সাঁওতালরা কালিন্দীর মাটিকে সোনায় পরিণত করে। কিন্তু সোনার লোভে লুব্ধ ও স্বার্থান্ধ মানুষের দল এসে মারামারি হানাহানি শুরু দেয়। সেই সজীব মাটি নীরস পাষাণে পরিণত হয়, তখন সেই মাটির উপর কলকারখানার দানবীয় লীলা চলতে থাকে। কারখানার কালো ধোঁয়ায় আলোয় উজ্জ্বল আকাশ আচ্ছন্ন হয়ে যায়, কর্কশ সাইরেনের সঙ্গে সাঁওতালীর বাঁশীর সুর স্তব্ধ হয়ে যায়। ভূমিলক্ষ্মীর সন্তান কলের দাসত্বে আত্মবিক্রয় করে। এই ক্রমবিবর্তনশীল জীবনধারাই 'কালিন্দী' উপন্যাসে রূপায়িত হয়েছে।

পটভূমির যে বিস্তৃতি ও গুরুত্ব উপন্যাসে আছে নাটকে স্বাভাবিক কারণেই তা' নেই, নাটকের কাহিনী প্রধানত ব্যক্তিকেন্দ্রিক হ'য়ে উঠেছে। উপন্যাসে সোমেশ্বর ও রামেশ্বরের কাহিনী অনেকখানি স্থান জুড়ে আছে। কিন্তু নাটকে সোমেশ্বরের বৃত্তান্ত প্রসঙ্গক্রমে জানানো হয়েছে মাত্র এবং রামেশ্বরের ভূমিকাও নিষ্ক্রিয় ও নেপথ্যবর্তী হ'য়ে পড়েছে, মাঝে মাঝে তাকে বদ্ধ ঘরের মধ্যে দেখা গেছে—কখনো রমণীয়রূপে কালিদাসের কবিতার আবৃত্তির মধ্য দিয়ে, আবার কখনো ঘৃণ্য বীভৎসতায় যখন পাপের গ্লানিতে দগ্ধ হ'য়ে সে তার কল্পিত ব্যাধিতে আতঙ্ক ব্যক্ত করেছে। নাটকের নায়ক অহীন্দ্র এবং তাকে কেন্দ্র ক'রেই কাহিনীর আরম্ভ ও সমাপ্তি ঘটেছে। জমিজমা-সংক্রান্ত অনেক ঘটনা, অনেক রেষারেষি ও বিবাদ উপন্যাসের কাহিনীকে ভারাক্রান্ত করে রেখেছে, কিন্তু নাটকে সেগুলি বাদ দেওয়াতে নাটকের কাহিনী অনেকটা সুসংহত ও ঐক্যবদ্ধ হয়েছে। উপন্যাসে সাঁওতালদের অংশ অনেকখানি বিস্তারিত সন্দেহ নেই, কিন্তু নাটকে তাদের ব্যক্তিরূপ অনেক বেশি সজীব ও উজ্জ্বল।

সাঁওতালি ভাষার বাস্তবরসে প্রাণময় নৃত্যগীতের উচ্ছলতায় ও আদিম সরলতা ও ভীষণতার চারিত্রধর্মে চরিত্রগুলি অত্যন্ত সরল ও স্বাভাবিক হয়ে উঠেছে। নারী চরিত্রটিও নাটকে আবেগের দীপ্তি ও প্রাণপ্রাচুর্যে অনেক বেশী আকর্ষণীয়।

'কালিন্দী' নাটকের ভূমিকায় নাট্যকার বলেছেন যে, নাট্যনিকেতনে প্রথম অভিনীত নাটকটি পরবর্তীকালে অনেক পরিবর্তনের পর প্রকাশিত হয়েছিল। অভিনয়ে যে সব অংশ দর্শকদের কাছে অসঙ্গত ও অনাটকীয় মনে হয়েছিল সম্ভবত সেই অংশগুলিই পরিবর্তন ক'রে নূতনভাবে লেখা হয়েছিল। এই পরিবর্তনে নাট্যকার ও পরিচালক মহেন্দ্র গুপ্তেরও কিছু হাত ছিল, কিন্তু মূল দায়িত্ব ছিল নিশ্চয়ই তারাশঙ্করের। প্রকাশিত নাটকের আরম্ভ হয়েছে বেশ চমকপ্রদ ঘটনার মধ্য দিয়ে। কালিন্দীর চর ও নায়ক অহীন্দ্রকে নিয়েই নাট্যকাহিনীর আরম্ভ রঙলালের সঙ্গে অহীনের কথোপকথনের মধ্য দিয়ে যেমন পূর্বঘটনার বিবরণ দেওয়া হয়েছে, তেমনি সাঁওতালদের সাপশিকার, গান ও নাচের মধ্য দিয়ে সাঁওতাল জীবনের আদিম বর্ণময় দিক উদ্‌ঘাটিত হয়েছে। রামেশ্বর চক্রবর্তীর পরিবারের সঙ্গে ইন্দ্ররায়ের বিরোধ প্রথম অঙ্কে দেখানো হয়েছে, কিন্তু মহীনের কারাদণ্ডের পর ইন্দ্ররায়ের চরিত্রে পরিবর্তন ঘটে এবং তার শত্রুতা মিত্রতায় পরিণত হয়। তৃতীয় অঙ্ক থেকে সংঘাত শুরু হয় ক্ষয়িষ্ণু ক্ষমতাশালী জমিদারশ্রেণীর সঙ্গে নববলদৃপ্ত শিল্পপতির। নাটকের কাহিনী প্রবেশ করল আধুনিক পটভূমিতে—মালিকের আগ্রাসী শোষণের বীভৎসতা, মালিক-শ্রমিকের বিরোধ, সংগ্রামে অশান্ত সংঘবদ্ধ শ্রমিকশ্রেণী—এ সব নাটকের ঘটনাকে উত্তেজনার বিক্ষোভে চঞ্চল ক'রে তুলেছে। শোষিত শ্রেণীর সংগ্রামী নায়ক অহীন, সে বুঝেছে শাসক জমিদারের চেয়ে শোষক মিলমালিক আরো বেশি ভয়াবহ। প্রথম দুই অঙ্কে অহীন শান্ত স্বভাব বালকমাত্র, কিন্তু শেষ দুই অঙ্কে সে বিপ্লবী নায়ক, তবে সশস্ত্র বিপ্লবের পথ থেকে সে শেষে নিরস্ত্র প্রতিরোধের পথে এসেছে, হয়তো গান্ধীবাদের আদর্শ তাকে প্রভাবিত করেছে, ধর্মঘটে নেতৃত্ব দেওয়ার জন্য পুলিশ তাকে গ্রেপ্তার করেছে। কিন্তু কিভাবে সে ধর্মঘট ঘটিয়েছে, তার বৈপ্লবিক ক্রিয়াকলাপই বা কিরূপ নাটকের মধ্যে সেসব দেখানো হয় নি। নাটকের অনেক চমকপ্রদ ঘটনা পূর্বপ্রস্তুতি ছাড়াই অতর্কিতভাবে ঘটেছে। আকস্মিক খুনখারাপীর ঘটনা নাটকে অবিশ্বাস্য অতিনাটকীয়তা সৃষ্টি করেছে। ননী পাল ও সারীর অতর্কিত হত্যা নাটকে স্থূল ও রোমাঞ্চকর উপাদান বাড়িয়েছে মাত্র।

নাটকের চরিত্রগুলির মধ্যে ক্ষয়িষ্ণু জমিদার চরিত্র ইন্দ্র রায় কঠোর ও কোমল ধাতুতে গড়া সব চেয়ে জীবন্ত চরিত্র। রামেশ্বর তার অবরুদ্ধ কক্ষে ব'সে অনেক সংস্কৃত কবিতা আবৃত্তি করেছে। কিন্তু তার মত হিংস্র হত্যাকারীর মুখে কালিদাস ও জয়দেবের রসাত্মক কবিতা আবৃত্তি নিতান্তই বেমানান মনে হয়। তার পাপের প্রায়শ্চিত্ত করেছে অন্য অনেকে, কিন্তু তাকে কোনো প্রায়শ্চিত্ত করতে হয়েছে বলে মনে হয় না। সুনীতি থেকে আরম্ভ করে সে সকলের কাছে তো আদর যত্ন সম্মান অনেক পরিমাণেই পেয়েছে। হয়তো অন্তর্দাহে সে দগ্ধ হয়েছে, কিন্তু সমাজের কাছে সে কোনো শাস্তি পায় নি। নাটকের পুরুষ চরিত্রগুলির অনেকেই কূট, ক্রুর, কুচক্রী ও দুষ্কৃতকারী কিন্তু নারীচরিত্রগুলি সকলেই স্নেহ প্রেম ক্ষমা ও করুণার প্রতিমূর্তি—জ্বালা যন্ত্রণা হিংসা বিদ্বেষ ও রক্তপাতের বিষাক্ত নরকে তারা পরম আশ্বাসভরা স্বর্গ রচনা করেছে।

'**পথের ডাক**' (১৯৪৩) নাটকে আধুনিক সামাজিক ও অর্থনৈতিক সমস্যার বাস্তব প্রতিফলন হয়েছে। এ-নাটকে বর্তমান জীবনসমস্যা সম্পর্কে নাট্যকারের সচেতনতা যেমন প্রকাশ পেয়েছে তেমনি সেই সমস্যার সমাধান সম্পর্কে অপক্ষপাতী, প্রগতিশীল ও কল্যাণকামী দৃষ্টিভঙ্গি পরিস্ফুট হয়েছে। শিল্প মালিকদের বিকৃত অর্থলোভ, নির্মম শোষণ ও অত্যাচার, অপরিমিত দম্ভ ও অমানবিক হৃদয়হীনতা নাট্যকার নিন্দা করেছেন। রায়বাহাদুর ক্ষমতা ও অর্থের মোহে বিবেকহীন, হিতাহিত জ্ঞানশূন্য। অতুল শক্তি ও সম্পদের নেশায় স্নেহ প্রীতি ও কর্তব্যের প্রতি উদাসীন, শুধু কাজ, শুধু সম্পদ বৃদ্ধিতেই তার আসক্তি; তার কাছে প্রতিশ্রুতির দাম নেই, স্ত্রীর মৌন বেদনা ও কাতর অনুযোগের কোনো গুরুত্ব নেই। কিন্তু সম্পদের জন্য মানুষের মনুষ্যত্বের এই বিকৃতি সত্বেও সম্পদ মিথ্যা নয়! মানুষ যখন সম্পদের অধীন তখনই যত অকল্যাণের উদ্ভব হয়, কিন্তু সম্পদ যখন মানুষের অধীন তখনই তা হয়ে ওঠে কল্যাণময়। সম্পদ লুকিয়ে আছে খনির গর্ভে, খনিশিল্পের মাধ্যমে সেই সম্পদ হাজার মানুষের কল্যাণে নিয়োজিত হয়। আজকের দিনে প্রয়োজন মানুষের প্রয়োজনে সেই সম্পদ উদ্ধার করা ও বহুগুণে বর্ধিত করা। সেজন্য অতুলের বয়লারে আবার আগুন জ্বলল, সেই আগুনের শিখায় শত শত মানুষের আশা ও স্বপ্ন উদ্দীপ্ত হয়ে উঠল।

নাট্যকারের মত ও আদর্শের বাহন নিখিলেশ—যে বিশিষ্ট ধরনের চরিত্র

অন্যান্য অনেক নাটক উপন্যাসে দেখেছি। নিখিলেশ স্বামীজীর সেবাধর্মের আদর্শে দীক্ষিত। কিন্তু সেবাধর্মের অন্তরালে বিপ্লবের অগ্নিময় সাধনায় দীক্ষিত ছিল। কিন্তু নিখিলেশ যেন দ্বিধাগ্রস্ত—প্রাচীন ভারতের তপঃক্লিষ্ট ও ত্যাগপবিত্র আদর্শ ও ভাঙনের আগুনরাঙা পথের দুই বিপরীত আকর্ষণে যেন সে দোলায়িত। কিন্তু তার কর্মে ও সাধনায় সে স্বস্থ ও নিপীড়িত মানুষের সেবায় আত্মোৎসর্গ করেছে। সেজন্য তার সংগ্রাম সেই শক্তির সঙ্গে সে তার অপরিমিত লাভের জন্য মানুষের দুঃখ ও মৃত্যুকে গ্রাহ্য করে না, হতভাগ্য শ্রমিকদের দারিদ্র্যের সুযোগ নিয়ে তাদের ভয়াবহ বিপদের মধ্যে ঠেলে দেয়। কিন্তু অসহায় ও নির্যাতিত মানুষের পক্ষে সংগ্রাম করে তাদেরই কাছ থেকে সে পেল চরম অকৃতজ্ঞতার আঘাত। কিন্তু তাতেও তার মানবপ্রেমের আদর্শ বিচলিত হল না। শেষ পর্যন্ত জয়ী হল সে, সুনন্দা তারই ব্রতে অনুপ্রাণিত হয়ে আত্মত্যাগ করল। রায়বাহাদুর ও অতুল তারই উদার মানবিকতার প্রভাবে রূপান্তরিত মানুষ হয়ে গেলেন। আত্মম্ভরি হিংসা পরহিতব্রতী কল্যাণবোধে পরিবর্তিত হ'ল।

আধুনিক নারীর আত্মমর্যাদাবোধ, পুরুষের যোগ্য সহবর্তিতা, নির্ভীক প্রতিবাদ ও স্বতন্ত্র পথে চলবার অকুণ্ঠ সাহস নাটকের মধ্যে উজ্জ্বলভাবে ফুটে উঠেছে। রমা ও সুনন্দা দু'জনেই ব্যক্তিত্বময় ও আত্মবিশ্বাসী নারী সমাজের প্রতিনিধি। রমা পুরুষের সদয় নির্বাচনের পাত্রী হওয়ার অবস্থাকে ঘৃণায় প্রত্যাখ্যান করে সংঘাতসঙ্কুল কর্মের পথে নিজেকে প্রতিষ্ঠিত করে। নিখিলেশ যেখানে দ্বিধাগ্রস্ত, সেখানে সে নির্দ্বিধ সাহসে শুধু কেবল সামনে এগিয়ে চলে। নিখিলেশের সঙ্গে যখন সে কাজ করেছে তখন হৃদয়বৃত্তির কোনো দুর্বলতাকে আমল দেয়নি, কিন্তু শেষকালে যখন হৃদয়ের সঙ্গী নির্বাচনের সময় এল তখন সকলের অনুরোধ ও নির্দেশ উপেক্ষা ক'রে সে নিখিলেশকেই নির্বাচন করল। সুনন্দার নিস্পৃহ ঔদাসীন্য ও নীরব বেদনাভোগের মধ্য দিয়ে পিতা ও স্বামীর অপরিতৃপ্ত ধনাকাঙ্ক্ষা ও হৃদয়হীন কর্মলিপ্ততার বিরুদ্ধে মৌন প্রতিবাদ ব্যক্ত হয়েছে। নিখিলেশের প্রতি তার হৃদয়ের কোনো দুর্বলতা ছিল কিনা তা অবশ্য নাটকের মধ্যে স্পষ্ট নয়। কিন্তু নিখিলেশের কবিতার সে অনুরক্ত এবং নিখিলেশের মানবসেবার আদর্শে আকৃষ্ট হয়ে সে পিতা ও স্বামীর বিরুদ্ধে বিদ্রোহ করেছে এবং স্বেচ্ছায় যেন মৃত্যুবরণ করে নিয়েছে।

নাটকটির প্রথম অঙ্কে প্রস্তাবিত দুটি বিবাহ ভেঙে যাওয়ার ফলে ঘটনাধারায় যে জটিলতা ঘটেছে তাই দেখানো হয়েছে। নিখিলেশের সঙ্গে

সুনন্দার বিবাহ ঘটল না এবং রমার সঙ্গেও অতুলের বিবাহ সম্পন্ন হল না। বিবাহের এই অসিদ্ধির ফলেই হয়তো নিখিলেশ ও রমা গতানুগতিক জীবনের কক্ষপথ থেকে বিচ্ছিন্ন হ'য়ে সেবাধর্মের আদর্শতলে পরস্পরের সঙ্গে মিলিত হ'ল। দ্বিতীয় অঙ্কে নাটকের ঘটনাধারা এসে পড়েছে রায়বাহাদুর ও অতুলের কোলিয়ারী অঞ্চলে—একদিকে সুরম্য বিলাসবহুল ডাকবাংলো অন্যদিকে মলিন ও অপরিচ্ছন্ন কুলিবস্তি, দুই বিপরীতধর্মী দৃশ্য এল নাট্যঘটনায়। রোগাক্রান্ত ও বিপন্ন কুলিদের সেবা করতে এসেই নিখিলেশ ও রমার সঙ্গে বিরোধ বাধল রায়বাহাদুর ও তার জামাই অতুলের। সেই বিরোধের চূড়ান্ত পরিণতি তৃতীয় অঙ্কের শেষ দৃশ্যে—কয়লাখনির খাদে আগুন লাগার ঘটনায়। অবশ্য খাদের ভিতর সব চরিত্রের নেমে আসা যেমন অস্বাভাবিক তেমনি আকস্মিক হ'ল সুনন্দা ও ডঃ চ্যাটার্জীর মৃত্যু। ওই মৃত্যু ঘটনাধারার অনিবার্য পরিণাম নয়। নাট্যকার চমক ও উত্তেজনা সৃষ্টির জন্যই ওই মৃত্যু ঘটিয়েছেন। চতুর্থ অঙ্কে কাহিনীর শান্তরসাত্মক পরিণতি ঘটেছে। দুইটি মৃত্যু সকলের অন্তরকে শোকে স্তব্ধ, অনুতাপের বেদনায় করুণ এবং উদার স্নেহশীলতায় স্নিগ্ধ ক'রে তুলেছে। পরিবর্তিতচিত্ত রায়বাহাদুর কন্যাকে হারিয়ে আবার সকলকে আঁকড়ে ধরে স্নেহ-মায়া-মমতা দিয়ে ঘেরা নূতন সংসারের স্বপ্ন দেখেন, কিন্তু কেউ তার স্নেহের বন্ধনে ধরা দিতে চাইল না। তিনি তার একাকিত্বের অভিশাপকে অস্বীকার করলেন আত্মহত্যা ক'রে। এই আত্মহত্যাও অতর্কিত ও অতিনাটকীয়। নাটকের দুঃখময় কাহিনী সান্ত্বনাজনক পরিণতি লাভ করেছে শেষ দৃশ্যে—নিখিলেশের কাছে রমার আত্মসমর্পণের মধ্যে। এতদিন যারা কর্মে যুক্ত ছিল অবশেষে তারা মর্মে মর্মে মিলিত হ'ল—এ মিলন প্রত্যাশিত ও দর্শকদের কাছে বাঞ্ছিত।

'বিংশ শতাব্দী' নাটকটি যখন রচিত ও অভিনীত (১৯৪৪) হয়েছিল তখন দ্বিতীয় বিশ্বযুদ্ধের ভয়াবহ ধ্বংসলীলা সমগ্র পৃথিবীকে আতঙ্কিত ও বিপর্যস্ত ক'রে তুলেছিল। এই ধ্বংসলীলা পরিচালিত হয়েছিল বিজ্ঞানের সর্ববিধ্বংসী শক্তির দ্বারা। তারাশঙ্কর বিশ্বগ্রাসী যুদ্ধ ও বিজ্ঞানের মহাভয়ঙ্কর শক্তির রূপ প্রত্যক্ষ ক'রেই সম্ভবত এই নাটক লিখতে উদ্বুদ্ধ হয়েছিলেন। নাটকটির নাম 'বিংশ শতাব্দী'। বিংশ শতাব্দীর মধ্যভাগে এসে নাট্যকার উপলব্ধি করলেন যে বিজ্ঞান ও ধনতান্ত্রিক শক্তি এই শতাব্দীর প্রধান লক্ষণ। ওই দুই শক্তির প্রচণ্ড ক্রিয়াই নাটকের মধ্যে দেখানো হয়েছে। সেজন্য সম্ভবত নাটকের বক্তব্য-বস্তুর কালগত বিংশ শতাব্দীর নামেই নাটকের নামকরণ করা হয়েছে।

তারাশঙ্করের অন্যান্য নাটকের ন্যায় এ-নাটকে দেশের মাটি ও মানুষের উষ্ণ ও অকৃত্রিম জীবনরসের ধারা উপস্থাপিত হয় নি। দেশীয় পরিবেশ এখানে গৌণ। আন্তর্জাতিক শক্তির সর্বব্যাপী লীলাই নাট্যকার এখানে উপস্থাপিত করেছেন। এ-নাটকে তিনি জীবনের রসে তন্ময় নন, মহাজীবনের সত্যানুসন্ধানী তাত্ত্বিক। নাটকের নায়ক শ্যামাদাস শাস্ত্রী এক মহা শক্তিধর জড়বিজ্ঞানী। তিনি তাঁর গবেষণাগারে বিজ্ঞানের প্রচণ্ড ধ্বংসাত্মক শক্তির উদ্ভাবনে নিরত; শুধু কেবল গবেষণাক্ষেত্রে নয়, মতবাদ ও জীবনবোধেও তিনি বিজ্ঞানকে প্রতিষ্ঠিত করেছেন। তাই স্নেহ-প্রেম-মায়া-মমতা তার কাছে অর্থহীন জৈবিক আবেগ—biological emotion মাত্র। অণিমা ও করুণার প্রাণঢালা ভালোবাসা তার পাষাণচিত্তে কোনো সাড়া জাগায় নি। সে আত্মপর, জনবিমুখ, নির্মম ও অবিচল, মায়ের সঙ্গে বিবাদে সে অচঞ্চল, হিতাকাঙ্ক্ষী ভাইয়ের প্রতি বিরূপ। উত্তুঙ্গ শিখরের মত সে তার আত্মমহিমার মহা নিঃসঙ্গতায় মগ্ন হয়ে আছে। যুক্তি ও বিচারের শাণিত অস্ত্রে সে সমাজের সংস্কার, বন্ধন ও বিশ্বাস সব কিছুই নির্মমভাবে ছিন্ন-বিচ্ছিন্ন করে। ভগবান তার কাছে মিথ্যা, পরলোক অর্থহীন। তার কাছে প্রত্যক্ষের অতীত সত্য নেই, বর্তমানের পিছনে কোনো কাল নেই। কিন্তু করুণার আত্মহত্যার চেষ্টা আর অণিমার আত্মোৎসর্গ কি তার মধ্যে কোনো পরিবর্তন আনল? অন্ধ হবার পর কিছুটা উদ্বেগ ও আবেগের উচ্ছ্বাস তার মধ্যে দেখা গেল বটে, কিন্তু তার তাত্ত্বিক পরিবর্তন ঘটল কিনা তা স্পষ্ট হয় নি। Death-gas তৈরী করা যে অপরাধ এ-স্বীকারোক্তি তার মুখ দিয়ে প্রকাশ পায় নি। বিজ্ঞানের প্রলয়ঙ্কর শক্তি সম্পর্কে নাট্যকারের মনেও বোধ হয় কিছু দ্বিধা ছিল। নাট্যকার নিজেই বলেছেন, ওই নাটক রচনার সময় তিনি বিজ্ঞানবাদী ও নাস্তিক ছিলেন। শ্যামাদাসের বৈজ্ঞানিক সাধনা, মনন ও দৃষ্টিভঙ্গির প্রতি তাঁর সমর্থন ছিল বলেই মনে হয়। তবে বিজ্ঞানের প্রেমহীন নেতিবাচক দৃষ্টি হয়তো তিনি পুরোপুরি স্বীকার করতে পারেন নি, সেজন্য নাটকের পরিণতি যেন কিছুটা অস্তিবাচক ও সামঞ্জস্যমূলক হয়েছে। তবে ধ্বংসাত্মক বিজ্ঞানের উপর মানবিকতার সুস্পষ্ট প্রতিষ্ঠা তিনি দেখান নি।

নাটকের ব্রজবিহারী চরিত্রটি পুঁজিবাদী শক্তির প্রতীক। ব্রজবিহারী শ্যামাদাসের প্রতিদ্বন্দ্বী শক্তি বটে, কিন্তু আসলে পুঁজিবাদ তো বিজ্ঞানকে পরিহার করে না। বিজ্ঞানকে বশীভূত করে তার কাজে লাগাতে চায়, যেমন

ব্রজবিহারী শ্যামদাসের মৃত্যুবাণ প্রয়োগের অধিকার আয়ত্ত করতে চেয়েছিল। শ্যামদাস ও ব্রজবিহারী দুজনেরই শক্তি মানবসমাজের পক্ষে অকল্যাণকর, তবে দুয়ের পথ ও মত বিপরীত। শ্যামাদাস অতীতকে বর্জন করেছে, কিন্তু ব্রজবিহারী অতীতকেই আঁকড়ে ধরে আছে। শ্যামাদাস ধর্মদ্রোহী, ব্রজবিহারীও ধর্মহীন তবে সে ধর্মের ছদ্মবেশ ধারণ করে আছে। পুঁজিবাদী শক্তি যে কিরূপ লোভী, কিরূপ আগ্রাসী ব্রজবিহারী চরিত্রের ক্রিয়াকলাপের মধ্য দিয়ে নাট্যকার তা স্পষ্টভাবে দেখিয়েছেন। আকস্মিকভাবে ওই শক্তি তার ধারাল দাঁত ও বিষাক্ত নখ চালায়, সদাশয়তা ও ধর্মপ্রাণতার মোড়কে আবৃত থাকে বলে তাকে চেনা যায় না, সতর্ক হওয়া যায় না। একদিন শুধু বোঝা যায় যে নিঃশব্দচারী অজগরের মুখের মধ্যে সব কিছু ঢুকে গেছে।

'বিংশ শতাব্দী' নাটকটি সমালোচক ও বিদগ্ধজনের প্রশংসা লাভ করলেও রঙ্গমঞ্চে জনপ্রিয় হয় নি, অনেকেই এতে বিস্ময় প্রকাশ করেছেন। কেন দর্শকদের কাছে নাটকটি জনপ্রিয় হয় নি তা বিশ্লেষণ করে দেখা যেতে পারে। মনে হয়, নাট্যকার এ-নাটকে তত্ত্ব প্রতিষ্ঠায় যতখানি সচেতন ছিলেন, তত্ত্বকে রসবস্তুতে পরিণত করার দিকে ততখানি শৈল্পিক যত্ন দেন নি। শ্যামাদাস শাস্ত্রীর একক চরিত্রচিত্রণেই নাট্যকার যেন অত্যধিক মনোযোগ দিয়েছেন, চরিত্রের সঙ্গে চরিত্রের আকর্ষণ বিকর্ষণে যে নাট্যরস ঘনীভূত হয়ে ওঠে নাট্যকার সেদিকে দৃষ্টি দেন নি। শ্যামাদাস চরিত্রেরও শুধু তাত্ত্বিক দিকটাই দেখা গেল, তার অন্তর্জীবনের বাসনা-কামনা, জ্বালাযন্ত্রণার কোন স্পর্শই পাওয়া গেল না। এই আত্মপরায়ণ অমানবিক লোকটির অসাধারণ ক্রিয়াকলাপে চমৎকৃত হতে হয়, কিন্তু তার প্রতি আকৃষ্ট হওয়া যায় না। নাটকের মধ্যে ইচ্ছা ও প্রবৃত্তির ঘাত-প্রতিঘাত এবং যন্ত্রণাবিদ্ধ চিত্তের কোনো করুণ হাহাকার কোথায় প্রকাশ পায় নি। খেয়ালী অণিমার ভালোবাসা এবং কোমলহৃদয়া করুণার নীরব প্রেম কোনো গভীর রসের স্তরে পৌছয় নি। শৈলজা ও শ্যামাদাসের দ্বন্দ্বও কোনো জটিল সংকট ঘনীভূত করেনি। এ-সব কারণেই এ-নাটকে আধুনিক বিশ্বজীবনের মৌলিক তত্ত্ব উপস্থাপিত হলেও জীবনের মূলগত কোনো গভীর রসের শৈল্পিক উপস্থাপনা হয় নি এবং সেজন্য নাটকটি রসপিপাসু দর্শকদের আকর্ষণ করতে পারে নি।

'কবি' উপন্যাস অবলম্বনে রচিত হয়েছিল ওই নামের নাটকটি (১৯৫৭)। ১৯৫৭ সালের জুন মাসে নাটকটি রঙমহল মঞ্চে অভিনীত হইয়েছিল। 'কবি'

তারাশঙ্করের সবচেয়ে জনপ্রিয় উপন্যাসগুলির অন্যতম। উপন্যাসটির জনপ্রিয়তার মূলে রয়েছে এর অকৃত্রিম লৌকিক পটভূমি, কবি ও ঝুমুরগানের মধ্য দিয়ে লোকসঙ্গীতরসের আবেদন, ত্যাগের শিখায় উজ্জ্বল প্রেমের মরণজয়ী সাধনা, গীতিকাব্যময় চিত্রসৌন্দর্য ইত্যাদি। উপন্যাসটি নাটকে রূপান্তরের সময় উপন্যাসের গীতিকাব্যময় বর্ণনা বাদ দিতে হয়েছে—সেই কৃষ্ণচূড়া গাছের তলায় নিভৃত-হৃদয়ের পুষ্পদল উন্মোচন, সেই স্বর্ণবিন্দুশীর্ষ কাশফুলের মত ঠাকুরঝির চলন্ত ভঙ্গি, সেই জ্যোৎস্না রাতে বেহালাদারের বেহালায় মর্মছেঁড়া বিলাপ— এ-সব নাটকে অনুপস্থিত। পরিবেশের বর্ণ ও মেজাজ এবং অন্তর্জীবনের প্রচ্ছন্ন কামনা ও বেদনা শ্রেষ্ঠ শিল্পীর বর্ণনায় উপন্যাসে উজ্জ্বল হ'য়ে ফুটেছে, নাটকে স্বাভাবিকভাবেই সেগুলি অনুপস্থিত, সেজন্য দর্শকদের অনেকখানি বঞ্চিত হ'তে হয়।

উপন্যাসের মূল কাহিনী মোটামুটি নাটকে অনুসৃত হয়েছে, তবে কিছু কিছু গৌণ ঘটনার দিক দিয়ে উপন্যাস ও নাটকের মধ্যে পার্থক্য রয়েছে। ঠাকুরঝির শ্বশুরবাড়ির ঘটনা উপন্যাসে নেই, কিন্তু নাটকে আছে। অবশ্য স্বল্পসীমাবদ্ধ ওই ঘটনা না থাকলেই ভালো হত। আবার অন্যদিকে উপন্যাসে নিতাইয়ের স্বল্পকালীন কাশীবাসের ঘটনা রয়েছে। কিন্তু নাটকে ওই ঘটনা বর্জিত হয়েছে এবং তাতে নাটকের পক্ষে ভালোই হয়েছে। উপন্যাসে বর্ণিত সেই কাশীবাসের ঘটনা নিতান্তই আকস্মিক ও অপ্রয়োজনীয় মনে হয়। উপন্যাসে ঠাকুরঝি ও বসন্তের বৃত্তান্ত কাহিনীর দুইভাগে বিভক্ত হয়েছে, একটি অংশের সঙ্গে যেন অপরভাগের যোগ নেই। কিন্তু নাটকে উপন্যাসের এই ত্রুটি সংশোধন করে নেওয়া হয়েছে। নাটকে ঠাকুরঝির প্রসঙ্গ মাঝে মাঝে আনা হয়েছে। তৃতীয় অঙ্কের চতুর্থ দৃশ্যে নিতাইয়ের শূন্য ঘরে অপ্রকৃতিস্থ ঠাকুরঝির বুকফাটা বিলাপ দর্শকদের চিত্ত সমবেদনায় বিগলিত করে। নাটকের শেষ দৃশ্যে ঠাকুরঝির জন্য সোনার মেডেল নিয়ে এসে তার মৃত্যুসংবাদে সে শোকের যে প্রচণ্ড আঘাত পেল তার ফলে নাটকের পরিণতি হয়েছে গভীর করুণ-রসাপ্লুত। ঠাকুরঝির চারিত্রিক আয়তন নাটকের মধ্যে পূর্ণতর হয়েছে। উপন্যাসের মধ্যে মূল চরিত্রগুলিই উপন্যাসের প্রায় সব অংশ জুড়ে আছে। কিন্তু নাটকে বোধ হয় দর্শকদের মনোরঞ্জনের জন্য নানা বিচিত্র রস সৃষ্টির উদ্দেশ্যে গৌণ চরিত্রগুলি প্রাধান্য পেয়েছে। উপন্যাসে সমগ্র কাহিনীটি যেন এক রোমান্টিক গীতিকাব্যের সুরে বাঁধা রয়েছে, যেন বাস্তবের সব রুক্ষতা ও

রূঢ়তা জ্যোৎস্নালোকের সুরভিত লাবণ্যবিলাসে ঢাকা পড়ে গেছে। কিন্তু নাটকে বাস্তবের রূঢ়মূর্তি যেন অনেক স্থানেই প্রকটিত—নিন্দা, বিদ্বেষ, কূটভাষণ ও নিষ্ঠুর ব্যবহার বিষজর্জরিত সংসারের কুশ্রী দিকটি এখানে বারে বারে চোখে পড়েছে।

তারাশঙ্কর একজন শ্রেষ্ঠ জীবনশিল্পী এ কারণে যে জীবনের গভীরে প্রবেশ ক'রে তিনি নিত্যকালের জীবনসত্যকে আবিষ্কার করেন। সেই সত্যের আলোকে তাঁর শিল্প মহৎ শিল্পের মর্যাদায় ভূষিত হয়। 'কবি'-তে তিনি মানুষের জীবনমৃত্যুব্যাপী ভালবাসার অনন্ত মহিমা ফুটিয়ে তুলেছেন। নশ্বর দেহ কিন্তু অবিনশ্বর ভালোবাসা। মানুষের তুচ্ছ ও অবজ্ঞাত জীবন ভালোবাসার স্বর্গীয় স্পর্শে অমরত্ব লাভ করে। ঠাকুরঝি সমাজের নিম্নস্তরের একটি নিতান্ত সাধারণ বিবাহিত মেয়ে, বসন্ত একটি দেহজীবিনী ঝুমুর নর্তকী, কিন্তু অনাস্বাদিত ভালোবাসার অমৃতের স্বাদ পেয়ে তারা চিরন্তনী হয়ে উঠল। এই ভালোবাসার দৃষ্টিতেই নিতাইয়ের মনের মানুষ অপরূপা হয়ে উঠেছে। কালো ঠাকুরঝি তার চোখে তাই এত সুন্দর। 'কালো যদি মন্দ তবে কেশ পাকিলে কাঁদ ক্যানে।' সেই কালো কেশের মতই কালোরূপ বড় সুন্দর। ভালোবাসা মানুষের বাঁচবার আকাঙ্ক্ষা শতগুণে বাড়িয়ে দেয়, কিন্তু হায়রে! মানুষের বাঁচার ক্ষমতা যে সীমাবদ্ধ! তাই ভালোবাসার অনন্ত তৃষ্ণা শুধু কেবল একটি আক্ষেপে আকুল হয়ে ভেঙ্গে পড়ে—'হায়, জীবন এত ছোট ক্যানে?' গানের এই পঙ্‌ক্তিটির মধ্যে ক্ষণস্থায়ী জীবনের চিরস্থায়ী ক্রন্দন মর্মরিত হয়েছে—'জীবনে এত ছোট ক্যানে?'

নিতাই কবিয়াল জাতিতে ডোম এবং চোরের বংশে তার জন্ম। কিন্তু সে যেন তার জাতি আর বংশধারা অস্বীকার করবার জন্যই জন্ম নিয়েছে। সে অতিমাত্রায় ভদ্র, নম্র, অনুগত ও স্নেহানুরক্ত। মাঝে মাঝে হয়তো অপমানে, গালাগালিতে ও মদ্যপানে তার মধ্যে অশালীন, হিংস্র ও বেপরোয়া ডোমসত্তাটি জেগে ওঠে বটে, কিন্তু তা নিছক ক্ষণিকের জন্য। সে যথার্থই কবি, তার চোখে সব কিছু সুন্দর হয়ে ওঠে এবং তার মনে সব সময়ে গানের সুর শতদলের মত একটির পর একটি পাপড়ি মেলে জাগতে থাকে। দুটি মেয়েকে সে ভালোবেসেছে, এবং ভালোবাসার মধ্যে তার প্রাণের সবটুকু নিষ্ঠা উজাড় ক'রে দিয়েছে। কিন্তু সেই ভালোবাসা দিয়ে কাউকে সে ধ'রে রাখতে পারল না। তাকে বুঝতে হ'লে তার কবিগানগুলি গভীরভাবে অনুধাবন করা দরকার।

সেগুলি নিছক গান মাত্র নয়। সেগুলির প্রতিটি পঙ্‌ক্তি-তার এক একটি মর্মরিত দীর্ঘশ্বাসের মতই অন্তরের মৌন প্রাচীর ভেদ করে বাইরে নিষ্ফল হাহাকারে যেন ফেটে পড়েছে।

'দ্বীপান্তর' নাটকের কাহিনী ১৮৭২ সালের। কয়েক বছর আগে সিপাহী বিদ্রোহ ঘটে গেছে। কোম্পানীর হাত থেকে মহারানী ভিক্টোরিয়া শাসন ভার গ্রহণ করেছেন। প্রশাসনের উপর মোটামুটি লোকেদের আস্থা ও নির্ভরতা ফিরে এসেছে। গ্রামের মধ্যে তখনও দোর্দণ্ড প্রতাপে জমিদারী শাসনব্যবস্থা চলেছে। প্রবল পরাক্রমশালী জমিদারগণ তখন প্রজাশোষণ, উৎপীড়ন ও ব্যাভিচার অবলীলাক্রমে চালিয়ে যাচ্ছে। তখনকার ধর্মব্যবস্থাও এই জমিদারের নিয়ন্ত্রণাধীন ছিল। জমিদার গৃহসংলগ্ন মন্দিরই তখনকার গ্রাম্য লোকেদের পূজা-উৎসবের কেন্দ্র ছিল। মন্দিরের পূজারিণী ভৈরব বাইরে ধর্মপরায়ণা ও সকলের ভক্তির পাত্রী, কিন্তু ভিতরে ভিতরে তারা অসংযত জীবন যাপন করত (শরৎচন্দ্রের দেনা-পাওনা উপন্যাসটির কথা মনে করিয়ে দেয়)। নিম্নশ্রেণীর লোকেরা অর্থাৎ ডোম, বাগদী, প্রভৃতি শ্রেণীভুক্ত লোক তখন ছিল চোর, ডাকাত, ঠ্যাঙাড়ে ও খুনী। জমিদাররা এদের রাখতেন নিজেদের জমি রক্ষা ও অপরের জমি দখল, দাঙ্গা হাঙ্গামা, খুনখারাপি প্রভৃতি কাজের জন্য। সমাজের এই চিত্রই আলোচ্য নাটকে উদ্‌ঘাটিত হয়েছে।

নাটকের দুই প্রধান চরিত্র হ'ল জমিদার ধনদাপ্রসাদ ও তার সাকরেদ ও শত্রু বাগদী কালীচরণ। তবে ধনদা তার একটা গুরুতর অপরাধের প্রায়শ্চিত্ত করবার জন্য সন্ন্যাসী হ'য়ে গৃহত্যাগ করেছে। কিন্তু সন্ন্যাসধর্মে তার কতখানি আত্মনিয়োগ হয়েছিল তা জানি না, কারণ প্রায়ই সে সাংসারিক বিষয়ে এসে নানাভাবে জড়িত হয়ে পড়েছে, তার প্রণয়ে প্রতিদ্বন্দ্বী পুত্রকে হত্যার প্ররোচনা দিয়েছে। বৈরাগ্য, ক্ষমা ও ঈশ্বরনির্ভরতা তার কতখানি এসেছিল জানি না। ধনদা চ'লে যাবার পর কাহিনীতে কালীচরণই দুর্দান্ত দাপটে প্রধান হ'য়ে উঠেছে। কিন্তু নাটকের গোড়ার দিকে তার পুত্রস্নেহ ও ভগ্নীস্নেহের কিছুটা পরিচয় পাওয়া গেলেও পরে কোনো মানবিক গুণের কিছু অবশেষে তার মধ্যে ছিল কিনা সন্দেহ। নাটক যত এগিয়েছে ততই তাকে একটি ভয়ঙ্কর নরঘাতক চরিত্ররূপেই দেখা গেছে। সৎ ও অসৎপ্রবৃত্তির দ্বন্দ্ব তার ভিতর থেকে সম্পূর্ণ বিলুপ্ত হয়ে পড়েছে। সেজন্য তার পুত্রহত্যা তার খুনের নেশার

অনিবার্য পরিণতি রূপেই ঘটেছে, এই ঘটনায় তার প্রতি যতখানি ঘৃণা জাগে ততখানি সমবেদনার উদ্রেক হয় না। একমাত্র তারাচরণ ছাড়া নাটকের আর সব চরিত্রকেই বিরূপ, বিকৃত ও ভয়াবহ মনে হয়। প্রবৃত্তির সবরকম বিকৃতি ও সমস্ত ধরনের অপরাধজনক ঘটনা নাটকের মধ্যে অসহনীয় বীভৎসতার সৃষ্টি করেছে। অত্যন্ত স্থূল ও রোমাঞ্চকর ঘটনা নাটকের মধ্যে বার বার ঘটে নাটকের পরিবেশকে অস্বাভাবিক ভাবে উত্তেজিত ক'রে তুলেছে। বিকৃত ও অসুস্থ মানুষগুলির মধ্যে একমাত্র তারাচরণ ও জয়ার প্রাণমাতানো গান ও ছড়া এবং অকপট অনুরাগের মধুময় রাগরাগিনী আমাদের চিত্তে বহু আকাঙ্ক্ষিত নির্মল আনন্দ জাগিয়ে তোলে।

দ্বিতীয় খণ্ডে অন্যান্য একাঙ্কগুলির আলোচনার সঙ্গে বর্তমান খণ্ডে প্রকাশিত 'বিগ্রহ প্রতিষ্ঠা' একাঙ্কটির আলোচনাও সংযুক্ত হবে।

—ডঃ অজিতকুমার ঘোষ

পরম পূজনীয়

নির্মলশিব বন্দ্যোপাধ্যায়

শ্রীচরণেষু—

লাভপুর, বীরভূম
১৩৪৮ সাল

## পাত্রপাত্রী

| | | |
|---|---|---|
| রামেশ্বর চক্রবর্তী | — | রায়হাটের জমিদার |
| ইন্দ্র রায় | — | রায়হাটের জমিদার, রামেশ্বরের শ্যালক |
| মহীন্দ্র | — | রামেশ্বরের জ্যেষ্ঠপুত্র |
| অহীন্দ্র | — | রামেশ্বরের কনিষ্ঠ পুত্র |
| অচিন্ত্য | — | পেন্‌শনপ্রাপ্ত বয়স্ক ভদ্রলোক |
| মিঃ মুখার্জী | — | চিনির কলের মালিক |
| যোগেশ মজুমদার | — | চক্রবর্তী বাড়ির গোমস্তা পরে কলের ম্যানেজার |
| শূলপাণি | — | রায়বংশের এক শরিক |
| শ্রীবাস পাল | — | চাষী মহাজন |
| ননী পাল | — | জনৈক চাষী প্রজা |
| কমল | — | সাঁওতালদের সর্দার |
| ডগরু | — | সারীর বাগদত্ত স্বামী |

পুলিশ ইন্‌স্পেক্টর, পাইক প্রভৃতি

## স্ত্রী-চরিত্র

| | | |
|---|---|---|
| সুনীতি | — | রামেশ্বরের স্ত্রী |
| হেমাঙ্গিনী | — | ইন্দ্র রায়ের স্ত্রী |
| উমা | — | ইন্দ্র রায়ের কন্যা |
| সারী | — | কমল মাঝির নাতিনী |
| মানদা | — | চক্রবর্তী বাড়ির ঝি |

সাঁওতাল তরুণীগণ

১৩৪৮ সালে কালিন্দী উপন্যাসের নাট্যরূপ, নাট্যনিকেতন রঙ্গমঞ্চে অভিনীত হয়েছিল। নাট্যনিকেতনের তখন ভগ্নাবস্থা, কোনরূপে বহু বাধাবিঘ্ন অতিক্রম করে মঞ্চস্থ হল—কিন্তু পঁচিশ রাতের পরেই একদা মামলা-মকর্দমা-সংক্রান্ত কারণে নাট্যনিকেতনের প্রতিষ্ঠানটি বিলুপ্ত হ'ল। যখন অভিনীত হয়, তখন নাটকটির কিছু কিছু দুর্বলতা আমি লক্ষ্য করেছিলাম। কিন্তু তখন তা সংশোধনের আর উপায় ছিল না। বিশেষ করে প্রথম অঙ্ক এবং পরবর্তী অঙ্কগুলির সময়ের ব্যবধানই (পঁচিশ বৎসর) নাটকাভিনয়ে শুধু অসুবিধার সৃষ্টিই করে নাই—এই দুই অংশ যেন জোড় খেত না। অনেকদিন থেকেই একটি নূতন নাট্যরূপ দেবার বাসনা আমার ছিল। সময়াভাবে হয়ে ওঠেনি। অকস্মাৎ ষ্টার থিয়েটারের নাট্যকার-পরিচালক শ্রীযুক্ত মহেন্দ্র গুপ্ত আমার কাছে এই নাটকখানি অভিনয় করবার প্রস্তাব করায় আমি সানন্দে অনুমতি দিই এবং তাঁকেই নাটকখানি সংশোধন করে নিতে বলি। তিনি যে নাট্যরূপ দেন—তা আমাকে দেখান—তারও কিছু আমি বদল করি—কিছু নূতন ঘটনাও যোগ ক'রে দিই। যেমন বাধাবাণীর কঙ্কণ, সারীর মৃত্যু ইত্যাদি। পরে বইখানিকে নূতন করে নাটকাকারে ছাপাবার সময় আরও অনেক পরিবর্তন হল। প্রথম অঙ্কের শেষ দৃশ্য কল্পনাটি মহেন্দ্রবাবুর—সেটিকে অবশ্য নাটকে আমি নূতন ভাবে লিখেছি। তৃতীয় অঙ্কের শেষ দৃশ্য ( ষ্টারের দ্বিতীয় অংকের শেষ দৃশ্য ) আমার মূল নাটকের একটি দৃশ্য থেকেই উদ্ভূত হয়েছে। মহেন্দ্রবাবু তার উপর একটি বিশেষ রূপ আরোপ করেছেন। আমার নাটকে ওটি তৃতীয় অঙ্কের শেষ দৃশ্য। ওটিতে আমি আরও কিছু পরিবর্তন ঘটিয়েছি। যথা—বিবাহের ফুলশয্যার রাত্রে অহীনের চলে যাওয়াটা অত্যন্ত মর্মান্তিক, ভাবাবেগকে কঠিন আঘাত দিয়ে লাগানো হয় বলেই আমি ওর পরিবর্তন ক'রে ইঙ্গিতে অহীনের রাত্রিযাপন দেখিয়েছি। অভিনয়ের নাটকের সঙ্গে অনেক পার্থক্য রয়ে গেল এই নাটকের। এ বিষয়ে কোন আলোচনা করা নিষ্প্রয়োজন। অভিনয়ের নাটকের সঙ্গে পার্থক্য থাকলেও ষ্টারে নূতন করে অভিনয় হওয়ার জন্যই এই নবনাট্যরূপ প্রকাশের সুযোগ ঘটল। এই কারণেই ষ্টার থিয়েটারের কর্তৃপক্ষ, অভিনেতা অভিনেতৃবর্গ বিশেষ করে নাট্যকার—পরিচালক শ্রীযুক্ত মহেন্দ্র গুপ্তকে ধন্যবাদ জ্ঞাপন করেছি। ইতি—

লাভপুর, বীরভূম
আশ্বিন ১৩৫৫

তারাশঙ্কর বন্দ্যোপাধ্যায়

# কালিন্দী

প্রথম অঙ্ক/প্রথম দৃশ্য

মেয়েদের গান

লতায় পাতায় পলাশ বনে ফুল ফুটিল
ওরে ফুল কে ফুটালে ?
আমার ঘরের আঙিনাতে রঙ ছড়ালে— বাস ছুটালে।
ওরে ফুল কে ফুটালে ?
উরুর—উরুর—উরুর।
ধিতাং ধিতাং ধিতাং

( খিল খিল করিয়া হাসি )
পুনরায় গান ধরিল

ময়ুর গুলান পেখম ধরেছে
নীল আকাশে হাঁস উড়েছে—
নদীর ধারে চলগো সবাই খুঁজে দেখিব।
বাঁশীতে যে সুর উঠালে !
বাবরী চুলে পালক গোঁজা
কষ্টি কালো কে,
আমাদেরই মন মাতালে।

[ অন্ধকারের মধ্যে জ্বলিল নীলাভ আলো, তারপর ফুটিয়া উঠিল পূর্ণ আলো—দৃষ্ট হইল চর। শরবনের অন্তরালে সাঁওতাল মেয়েদের গান শোনা গেল। তাহারা কলসী মাথায় চলিয়া গেল জল আনিতে, তাহার পর প্রবেশ করিল অহীন এবং রঙলাল। ]

রঙলাল। এই ভাখেন দাদাবাবু চর। কালের ভগ্নী কালিন্দী ওপারে জমি খেয়ে এপারে ওগরালে। (খানিকটা মাটি তুলিয়া লইয়া) দেখেন না

কেনে মাটি। সোনার মাটি—চন্দনের পারা। এ মাটির লেগে চাষীরা খেপবে না দাদাবাবু?

অহীন। (চারিদিক চাহিয়া দেখিতেছিল স্বপ্নাবিষ্টের মত) আচ্ছা আগে নাকি এই চরের ওপরেই ছিল কালিন্দীর গর্ভ?

রঙলাল। আজ্ঞে হ্যাঁ। ঠিক এই চরের মাঝখানে। এখন যেখানে নদী সেখানে ছিল রায়হাটের জমি। আমাদের জমি ছিল। তুত পাতার চাষ হ'ত, আখ হ'ত। নদীর ঘাট থেকে গেরাম ছিল এক পা রাস্তার ওপর।

অহীন। তুমি দেখেছ?

রঙলাল। এই গ্যাখেন দাদাবাবু কি বলেন গ্যাখেন। আমার যে তখন পেরথম জোয়ান বয়েস দাদাবাবু! আপনকার পিতার বয়েস তখন আপনকার মতন। কি চেহারা! কি সে চুলের বাহার! কি সে গান-বাজনা। আঃ—আপনাদের বাড়ী সন্ধ্যে থেকে ইন্দ্রভুবন! ঝলমল করতো আলো। হা-হা ক'রে হাসি। আঃ, সেই মানুষ কি হয়ে গেলেন—কি মাথা, কি বুদ্ধি—সেই মানুষ পাগল হয়ে গেলেন, আঃ—!

অহীন। তুমি চরের কথা বল রংলাল।

রঙলাল। (মুখের দিকে চাহিয়া) আজ্ঞে হ্যাঁ। রায়হাটের তখন বাড়বাড়ন্ত। আপনকাদের সঙ্গে ছোট রায় হুজুরের তখন কত ভালবাসা, একসঙ্গে আদায়—একটা সম্বন্ধ হয়েছে ঝগড়া মিটেছে—

অহীন। সে জানি রঙলাল। আমার বড়মা ছিলেন ছোটরায়ের সহোদরা। তিনি—(সে স্তব্ধ হইল)

রঙলাল। আহা, দাদাবাবু, মনের দুঃখে সোনার পি'তিমে কোথায় যে চলে গেলেন। সন্তানের শোকে—আহা-হা। সদল বদল সন্তান দোলনার ওপর মরে পড়ে রয়েছে দেখে—শোক আর সামলাতে পারলেন না, এই চরের উপর দিয়েই কোথা চলে যেয়েছিলেন তিনি। সকালে এই চরের বালিতে কুড়িয়ে পাওয়া যেয়েছিল তাঁর হাতের একগাছা কাঁকনি।

অহীন। ওসব কথা যাক্ রঙলাল, এখন তোমাদের কথা বল। তোমরা চরের জমি দাবী করছ। চর উঠেছে অনেকদিন। এতদিন দাবী করনি—আজ দাবী করছ। বল কেন করছ?

রঙলাল। আপনি রাগ করছেন দাদাবাবু?

অহীন। না, রাগ করি নি। কথাটা জানতে চাচ্ছি। হঠাৎ এ দাবী তুলছ কেন? চর তো পড়েই ছিল—

রঙলাল। আমাদের চোখ ফোটে নাই দাদাবাবু। জঙ্গলে-ভরা সাপ খোপ জানোয়ারের আস্তানা চর দিয়ে কেউ আমরা এতদিন হাঁটিই নাই। সাঁওতালেরা এসে আমাদের চোখ ফুটিয়ে দিলে। এই ছাখেন না কেনে কেমন আলু ফলিয়েছে বেটারা। এক পো'র তো কম হবে না এক একটা। ছোলার ঝাড় দেখুন—কি বাহারের ফসল! আমরা চাষী মানুষ। এমন জমি! তা ছাড়া ওপারে আমাদের জমি খেয়েই তো এপারে চর উঠেছে দাদাবাবু!

অহীন। বুঝলাম যুক্তি তোমার সারবান। কিন্তু আইন কি তাই শুনবে?

রঙলাল। আইনের বিচার আর ধর্ম্মবিচার তো এক নয় দাদাবাবু। তা হ'লে তো আমরা—( সে থামিয়া গেল )

অহীন। তা হ'লে তোমরা ছোট রায় মশায়ের কাছে যেতে কেমন?

রঙলাল। (একটু মাথা চুলকাইয়া) আজ্ঞে, তিনিও তো খামচ তুলেছেন। ধর্ম্মবিচারে এ চর আপনাকাদের। আর আপনাকাদের কাছেই ধর্ম্মবিচার পাব—এ আমরা জানি!

অহীন। এ চর আমাদেব ঠিক জান রঙলাল?

রঙলাল। আজ্ঞে হঁ্যা। ধর্ম্মত আপনাকাদের, ঠিক জানিনা, আইনেও বোধ হয় আপনকাদের। রায়হাটের যে কূল ভেঙেছে কালিন্দী, তার পেজা ছিলাম আমরা—সে ছিল চক্রবর্ত্তীবাড়ীর নির্দ্দিষ্ট চক রাঘবপুর। আবার এপারে চর উঠেছে—সেও উঠেছে আপনাদের নির্দ্দিষ্ট চক আফজলপুরের সামিল হয়ে।

অহীন। ও পারেও ভেঙেছে কালিন্দী আমাদের জমি। এপারে গড়েছে তাও দিয়েছে আমাদের! কালিন্দীর খেলাটা তবে—( স্তব্ধ হইল )

রঙলাল। এই ঠিক বলেছেন দাদাবাবু—ঠিক বলেছেন। খেলা—কালিন্দীর খেলা। ঠিক খেলা, ঠিক—ঠিক। আমাদের মেয়েগুলো যেমন নদীর ঘাটে এসে ভিজে বালি নিয়ে খেলে—ঘর গড়ে, দোর গড়ে, আবার হঠাৎ উঠে, কি মনে হয়, লাথি মেরে ভেঙে দেয়—বলে হাতের সুখে গড়লাম, পায়ের সুখে ভাঙলাম, তেমনি—ঠিক তেমনি। ওপার ভাঙল, এপারে এসে মাটি, বালি, খড় কুটো এসে জমা করত—শামুক-গুগলি—

অহীন। সরে এস রঙলাল—সরে এস।

[ হাত ধরিয়া সে তাহাকে টানিল ]

রঙলাল। কি দাদাবাবু?

অহীন। কাশবন দুলছে। কি যেন নড়ছে।

[ ওদিকে গোলমাল উঠিল ]

নেপথ্যে। কাঁড়! কাঁড়! শড়কী শড়কী!

২য় জন। হাঁকো পাঁকো! সাঁপ! সাঁপ!

মেয়ে। আর বাবা গো! অ—জো—গর! ইয়া চিতি!

অহীন। সাপ! সরে এস রঙলাল!

রঙলাল। পালিয়ে আসুন দাদাবাবু। পালিয়ে আসুন।

[ অহীন বন্দুকটা তুলিয়া ধরিল ]

ওরে বাপরে! এযে মস্ত পাহাড় চিতি! ওরে বাপরে। ( পলায়ন )

[ রঙ্গমঞ্চের মধ্য দিয়া কয়েকটা তীর, দুইটা শড়কী চলিয়া গেল। অহীন বন্দুকের আওয়াজ করিল। তারপর সে চলিয়া গেল রঙলালের পিছনে। ওদিকে কলরব বেশী উঠিল। ইতিমধ্যে প্রবেশ করিল সারী। সে গান গাহিতে গাহিতে আসিল ]।

গান

অজোগরের মাথায় মাণিক কে দিবে এনে গো
কে দিবে এনে গো—কে দিবে এনে!
রাজার বেটা ধেনুক বাণ নিয়ে এল বনে!
নিয়ে এলো বনে গো—নিয়ে এল বনে!
ধিতাং ধিতাং ধিতাং ধিতাং ধিতাং রে!
উরুর উরুর ধিতাং রে!
সাপের মাথায় মাণিক নিয়ে গাঁথি গলার হার গো
আবার কেনে শুধাও তুমি আমি বটি কার গো আমি বটি কার!
ধিতাং ধিতাং ধিতাং ধিতাং
উরুর উরুর ধিতাং রে।
রাজার ঘরের পথে নদী বান এল কেনে গো
বান এল কেনে গো বান এল কেনে!
তুফান জলে কখন খেয়ার না নিয়েছে টেনে গো
না নিয়েছে টেনে।

[ অহীন ফিরিয়া আসিল। সে মুগ্ধ হইয়া দেখিল তাহার একক-নৃত্য এবং গান শুনিল ; হঠাৎ সারী তাহাকে দেখিয়া স্তব্ধ হইল। তারপর ছুটিয়া পালাইয়া গেল। দ্রুতপদে প্রবেশ করিল রঙলাল। ]

রঙলাল। দাদাবাবু!

অহীন। তুমি তো খুব বীর রঙলাল, আমায় ফেলে পালিয়ে গেলে!

রঙলাল। বাড়ী চলেন দাদাবাবু। বাড়ী চলেন শীগ্‌গির।

অহীন। কেন? শেয়াল বেরিয়েছে?

রঙলাল। আজ্ঞে না, বাঘ দাদাবাবু, বাঘ। রায় হুজুর! বরকন্দাজ নিয়ে বেরিয়েছেন। আসছেন ঐ দেখেন।

অহীন। তার জন্যে বাড়ী যাব কেন রঙলাল!

রঙলাল। আপনি বুঝছেন না দাদাবাবু আপনি বুঝছেন না। আপনকাদের ওপরে ওঁর পেচণ্ড রাগ। আপনি তো জানেন মামলার পর মামলা লেগেই আছে আপনাদের সঙ্গে।

অহীন। তার জন্যে ভয়ে পালিয়ে যাব কেন?

রঙলাল। ( কাতরভাবে ) তবে আমি পালাই দাদাবাবু—আমি পালাই। আমাকে আপনার সঙ্গে দেখলে মাথা রাখবে না। ( প্রস্থান )

অহীন। রঙলাল! রঙলাল! যেয়ো না। এত ভয় কেন তোমাদের? রঙলাল!

[ ইন্দ্র রায়, নায়েব ও বরকন্দাজের প্রবেশ ]

নায়েব। ওই সামনে চক আফজলপুর।

ইন্দ্র। ( উপরের দিকে চাহিয়া ) আজ ৬ঠা চৈত্র। সূর্য্য একেবারে বিষুব রেখায়। হ্যাঁ, এইটাই উত্তর।

নায়েব। আজ্ঞে হ্যাঁ। মামলায় ওটা—( মাথা চুলকাইল )

ইন্দ্র। হ্যাঁ। চক্রবর্ত্তীদেরই হবে। বটেও চক্রবর্ত্তীদের। তা হোক, হাইকোর্ট পর্য্যন্ত চলুক।

[ কয়েক মুহূর্ত্ত স্তব্ধ থাকিয়া ]

চক্রবর্ত্তীদের আমি চর ভোগ করতে দোব না। কিছুতেই না। ( আবার কিছুক্ষণ স্তব্ধ থাকিয়া ) মনে আছে তোমার সরকার, রাধারাণী রাত্রে নিরুদ্দেশ হয়ে গেল—চারিদিক খুঁজতে খুঁজতে, এইখানে তখন কালিন্দীর গর্ভ—এইখানে পাওয়া-গিয়েছিল তার হাতের একগাছি কঙ্কণ ; মনে আছে?

নায়েব। মনে আছে বৈ কি! (অত্যন্ত দুঃখের সঙ্গে মাথা নীচু করিয়া বলিল সে)।

ইন্দ্র। মনে আছে, রামেশ্বর সেই খবর শুনে বলে পাঠিয়েছিল ওই নদীর গর্ভেকুল ত্যাগিনী ভগ্নীর একটা স্মৃতিমন্দির গড়াতে বলো ইন্দ্র রায়কে। মনে আছে!

[ নায়েব চুপ করিয়া রহিল ]

ইন্দ্র। এইবার গড়াব, তৈরী করব আমি রাধারাণীর স্মৃতিমন্দির চক্রবর্ত্তীবাড়ীর ইট খসিয়ে এনে। নদীর গর্ভে চর পড়েছে। কালিন্দী রাধারাণীর স্মৃতিসমাধি বুক চিরে বের করে দিয়েছে; এইবার গড়াব মন্দির। কে?—কে?—ও কে—সরকার? ও ছেলেটি? (রায় পিছাইয়া গেলেন দুই পা)

[ অহীনের প্রবেশ ]

অহীন। আমি আপনার ওখানই যেতাম। এখানেই দেখা হয়ে গেল (প্রণাম করিল)

[ ইন্দ্ররায় আশীর্ব্বাদ করিতে হাত তুলিতে গেলেন, আধখানা তুলিলেন মাত্র ]

ইন্দ্র। কে তুমি? তুমি—? তুমি রামেশ্বরের ছেলে?

অহীন। আজ্ঞে হ্যাঁ।

ইন্দ্র। ও! তুমিই বিষয় সম্পত্তি দেখছ? তুমিই আমার সঙ্গে মামলা মকর্দ্দমা করছ?

অহীন। আমি পড়ি। বিষয়-সম্পত্তি দেখেন আমার দাদা। তিনি নায়েবকাকাকে নিয়ে মহলে গিয়েছেন তাই মা আমাকেই আপনার কাছে পাঠালেন।

ইন্দ্র। তোমার মা? কে? রাধা—। আঃ ছিছি। কি বলছি আমি? (চঞ্চল হইলেন) তারা—তারা—তারা! তোমার মা রামেশ্বরের দ্বিতীয় পক্ষের স্ত্রী তোমাকে আমার কাছে পাঠিয়েছেন?

অহীন। আজ্ঞে হ্যাঁ।

ইন্দ্র। তোমার মামার বাড়ী তো কাশী?

অহীন। আজ্ঞে হ্যাঁ।

ইন্দ্র। তারা—তারা—তারা!

অহীন। মা আপনার কাছে পাঠালেন এই চরটা সম্পর্কে—

ইন্দ্র। (অসহিষ্ণুভাবে) এ চর আমার। বুঝেছ। বলো তোমার

মাকে,—এ চর আমার। অবশ্য আমার জ্ঞানবুদ্ধি মত। হ্যাঁ—আমার জ্ঞানবুদ্ধি মত।

অহীন। বেশ তাই বলব। তবে চাষী প্রজারা মায়ের কাছে গিয়ে প'ড়েছিল। তাদের ওপারের কূলে জমি ছিল, ওপারের জমিকূলে তাদের গিয়ে এ পারে চর উঠেছে। তাদের উপর যাতে অবিচার না হয়, সেইটেই তিনি অনুরোধ জানিয়েছেন। আচ্ছা, তা হ'লে আমি আসি। ( প্রস্থানোদ্যত )

ইন্দ্র। দাঁড়াও। দেখ চরের জঙ্গলে বড় সাপের উপদ্রব।

অহীন। এখনি একটা পাহাড়ে চিতি মেরেছে সাঁওতালেরা আমিও গুলি মেরেছি একটা।

ইন্দ্র। যেও না। যেও না। বাড়ী ফিরে যাও তুমি।

[ হঠাৎ অচিন্ত্যবাবুর প্রবেশ ]

অচিন্ত্য। বাপরে—বাপরে। আস্তিকস্য মুনের্মাতা—বাপরে বাপরে বাপরে অজগর সর্প ভীষণকায়, পাহাড়িয়া চিতি—বাপরে—বাপরে—বাপরে।

সরকার। কে? অচিন্ত্যবাবু!

অচিন্ত্য। কে? আরে রায়হুজুর। এটা কে? অহীন্দ্র। The best boy in the village—I. A. তে তুমি স্কলারশিপ পেয়েছ। Congratulation. কিন্তু আপনা। এখানে কি কবছেন? পালান। ইয়া পাহাড়িয়া চিতি মেরেছে মশায়।

ইন্দ্র। সেটা তো মরে গেছে। এত ভয় পাচ্ছেন কেন?

অচিন্ত্য। ওরে বাপরে, আর একটা নেই কে বললে? পালিয়ে আসুন।

ইন্দ্র। চলুন আপনি, আমরা যাচ্ছি।

অচিন্ত্য। ওরে মশায়, যেতে পারলে আমি যেতাম, সন্ধ্যে হয়ে এসেছে, একা যাব কি করে?

ইন্দ্র। হ্যাঁ, চলুন। ( অহীন্দ্রকে ) তুমি? তুমি এস।

অহীন্দ্র। ( সবিনয়ে বলিল ) একটু পরে যাচ্ছি আমি। আমার সঙ্গে লোক আছে। ( প্রস্থানোদ্যত )

ইন্দ্র। ও, আচ্ছা। হ্যাঁ। তোমার মাকে বলো—চরটা আমার।

তোমার দাদা অত্যন্ত কলহপ্রিয়। কিন্তু মামলা করে বিশেষ ফল হবে না। বুঝলে। চরটা আমার। সকলি তোমার ইচ্ছা—ইচ্ছাময়ী তারা তুমি।

[ অহীন্দ্র প্রস্থান করিল ]

অচিন্ত্য। হ্যাঁ, সান্ধ্যকৃত্যের সময় হয়ে গেল। বাড়ী চলুন।

ইন্দ্র। তারা মা গো!

অচিন্ত্য। আজ্ঞে হ্যাঁ। বাড়ী চলুন, সন্ধে হয়ে এল। বাড়ী গিয়ে মাকে ডাকবেন। এখন মায়ের ইচ্ছার সাপে ছুঁলে আর মা বলে ডাকবার সময় পাওয়া যাবে না।

ইন্দ্র। চলুন—চলুন।

[ সকলের প্রস্থান। ধীরে ধীরে আলো মৃদু হইয়া আসিল ]

[ চরের ঘাসের মধ্য হইতে সারী এবং আরও কয়েকজন মেয়ে। তাহাদের পিছন হইতে বাহির হইয়া আসিল কমল। তাহার সঙ্গে অহীন ]

কমল। তুমি কে গো বাবু? আপুনি—আপুনি মশয় কে বট গো?

সারী। আয় বাবাগো—আগুনের পারা বঙ—আয় বাবাগো!

অহীন। আমি নাম বললে কি আমাকে চিনতে পারবে তুমি?

কমল। তুমাকে যেন চিনছি বাবু—তুমাকে যেন চিনছি! ওরে বাবারে! ঠিক তেমুনি—ঠিক সেই পারা—আগুনের মত বরণ—তেমুনি মুখ—তেমনি চোখ—ওরে বাবারে—

[ রঙলালের প্রবেশ ]

রঙলাল। চিনতে পারিস মাঝি? চিনতে পারিস? তোদের রাঙাঠাকুর, সাঁওতাল হাঙ্গামার সময়—! তারই নাতি। ছেলের ছেলে।

কমল। ( চিৎকার করে উঠল ) চৌপায়া—চৌপায়া—চৌপায়া। হাঁকো পাঁকো—হাঁকো পাঁকো! ( বলিয়া সে গড় হইয়া প্রণাম করিল ) ঠিক চিনলম আমি, ঠিক চিনলম। তেমনি মুখ, তেমনি আগুনের পারা বরণ!

অহীন। কি বলছ মাঝি? রাঙাঠাকুর-আমার ঠাকুরদাদাকে তুমি দেখেছ?

কমল। দেখলম। দেখলম। তখন আমরা ছুটো বটে। তবু মনে জুগ-জুগ করছে! শাল জঙ্গোলে মাদল বাজছিল, সড়কি, কাঁড়, ধনুক নিয়ে

বড় বড় মাঝিরা নাচছিল—হাঁড়িয়া খাইছিলো ঢকাঢক্ মশালের আলোকে সব রাঙা হয়ে গেইছিলো, তখুনি—ঠিক তখুনি এলো রাঙাঠাকুর। আগুনের পারা বরোণ—হাতে এই রক্তমাখা টাঙি আয় বাবারে—উরে—বাবা—

সারী। আয় বাবাগো!—

কমল। (হাত জোড় করে) তুমি আমাদের রাঙাঠাকুরের লাতি. তুমি আমাদের রাজা—বস, বাবুমশয়—বস আপুনি।

রঙলাল। উনিই তোদের জমিদার। চরের মালিক, বুঝলি।

কমল। হাঁ—হাঁ—জমিদার মশায়—

সারী। না—না। উ বুলিস না বুড়া। জমিদার বুলিস না।

[ কমল তার দিকে তাকাইল ]

বাবু বুলিস না, জমিদার বুলিস না। বুল—রাঙাবাবু! রাঙাঠাকুরের লাতি, বুল—রাঙাবাবু। আমার মনে ঠিক লাগল কিনা—দেখলাম আগুনের পারা বরণ বন্দুক দিয়ে মারলে—সাপটাকে মারলে। আয় বাবাগো, আগুনের পারা বরণ দেখে ভয় লাগল। ছুটে গেলম তুর কাছে। বুঝলাম, কে এসেছে দেখ!

কমল। এই টো আমার লাতিন বটে রাঙাবাবু। লে—গড় কর গো! জানিস বাবু, ভারী ভাল বেটে। নাম বটে সারী। মানে কি হোচ্ছে—না—খুব সত্যি—মানে—মানে—ঠিক, মিছে লয়।

[ সারী প্রণাম করিল ]

অহীন। বাঃ, তোমার খোঁপায় এ কি ফুল? চমৎকার ফুল তো?

সারী। লিবিন? আপুনি লিবিন বাবু?

অহীন। তুমি খোঁপায় পরেছ, তোমার দুঃখ হবে না?

সারী। না। ভাল লাগবে। তুমাকে আরও ফুল এনে দিব আঁচল ভরে এনে দিব।

[ ফুলটা খুলিয়া তাহার হাতে দিয়া সঙ্গিনীদের বলিল,
দেলা—বোঁ দেলা ]

[ সকলে ছুটিয়া প্রস্থান ]

অহীন। তোমার এখানে ভাল লাগছে মাঝি?

কমল। হঁ। লতুন মাটি। ভারী ভাল মাটি। লতুন মাটি আমরা ভালবাসি গো! জঙ্গল কাটি, চাষ করি। ভারী ভাল লাগে!

রঙলাল। একেই বলে ইন্দুরে গর্ত্ত করে সাপে ভোগ করে।

ভূতনাথ। এ্যাঁ কি বলছ?

মহান্ত। (জোরে) টেপ, জলদি তৈরী কর। আসর পাতা হয়েছে। মহাদেব-নোটনকে খবর দিতে বললাম।

ভূতনাথ। মহাদেব আমার কাছে গিয়েছিল। গত বছর তাকে টাকা দাও নাই।

মহাদেব। Yes, আমিও শুনেছি। নোটন দাসও পায়নি টাকা! সে গজগজ করছিল!

মহান্ত। গজগজ? না-না-না। কক্ষনো না। গত বছর টাকা তারা পায়নি? হ্যাঁ পায়নি। শেষ পর্যন্ত কুলোল না। মেলার শেষে ওরা এল বিদায়ের জন্যে—তা আমি মায়ের পায়ের টক্‌টকে রাঙা জবা ওদের হাতে তুলে দিয়ে বললাম, এই হল তোমাদের সবচেয়ে বড় বিদায়। বুঝেছ! টাকা তো সামান্য জিনিস। হাতের ময়লা। সেও পাবে। আসছে বার। আসছে বার গাওনার পাওনা থাকল। এসে দাঁড়াবে, এ টাকা দিয়ে দোব। দু বছরের টাকা এক সঙ্গে।

মহাদেব। দেওয়া হয়েছে সে টাকা?

মহান্ত। দোব। দোব। ওরা সকালে এসেছিল। বলেছি, দোব—নিশ্চয় দোব।

ভূতনাথ। কবে দেবে? পুঁজি তো দশ টাকা দু আনা।

মহান্ত। তার মধ্যে দু আনার গাঁজা এল। টেপো টেপো জলদি তৈরী কর। বেশ মৌজ করে কবিগান শুনতে হবে। কাট-কাট। নাও কাটনি নাও। জল দাও। এখন কি কথা হচ্ছিল? টাকার কথা! হ্যাঁ—মা আমার ভিখারীর গৃহিণী, মায়ের আমার খেতে কুলোয় না। অথচ মেলায় গান বাজনা চাই—রোশনাই চাই। নিশ্চয় চাই। মা আমার ঐশ্বর্যময়ী রাজরাজেশ্বরী গো। টাকা চাই। মাকে এখন হ্যাণ্ডনোট কাটাতে হবে। না কাটলে আর উপায় নাই।

[ঠিক এই সময়ে ও দিকে প্রবেশ করিল নিতাই। সে নতজানু হইয়া মাকে প্রণাম করিল। হাত জোড় করিয়া বসিয়া রহিল।]

ভূতনাথ। চেৎচণ্ডী। কালী কপালী নরমুণ্ডমালী বম্‌বম্ ভোলা জটাজুটবালা—প্রসাদ করো বাবা আও মা—মায়া আওর মোহ টুট ফুটকে যা—

মহান্ত। এই টুট ফুটকে যা। মায়া আর মোহ। বিষয় আর টাকা। দাও বাবা টাকা, মা চামুণ্ডাকে দাদন দাও। এমন খাতক আর মিলবে না। কুবের খাজাঞ্চি। ধর্মের কাগজে, কামনার কালিতে লেখা হ্যাণ্ডনোট নিয়ে অর্থ দাও, মোহ কাটুক। ওপারে মোক্ষ সুদ সমেত পরমার্থ, কড়ায় গণ্ডায় মিটিয়ে পাবে।

ভূতনাথ। লাও, লাও, ব্যাজ ব্যাজ করো না। আগুন দিয়ে নিবেদন কর।

[ কল্কেতে ন্যাকড়া জড়াইতে লাগিল। বাহিরে অর্থাৎ মেলা হইতে কলরবের মধ্যে ধ্বনি উঠিল ]

হরি হরি বলো ভাই। হরিবোল!

[ মহান্ত চকিত হইলেন। মহাদেব চমকিয়া বলিলেন— ]

মহাদেব। What's that?

[ ভূতনাথ উৎকর্ণ হইয়া হাতে কল্কে ধরিয়াই মহান্তকে প্রশ্ন করিল ]

ভূতনাথ। কি হ ল? চ্যাঁচায় কেন সব?

[ ছুটিয়া আসিয়া প্রবেশ করিল চ্যালা ]

চ্যালা। মহান্ত বাবা! নোটন পালিয়েছে!

মহান্ত। পালিয়েছে?

চ্যালা। হ্যাঁ। লোক পাঠিয়েছিলাম, সে ফিরে এসে বললে—নোটনের বাসা খালি খাঁ খাঁ করছে। আমাদের দেওয়া সতরঞ্চখানা পড়ে আছে। ঢোল কাঁসী কাপড় চোপড় দোহার নোটন কিছুই নাই, কেউ নাই।

মহান্ত। গেল কোথায়? যাবে কোথায়?

[ ভূতনাথ টোঁ টোঁ করিয়া নিজেই কল্কেতে টান দিতে লাগিল। নিতাই আগাইয়া আসিয়া হাত জোড় করিয়া দাঁড়াইল ]

নিতাই। আজ্ঞে পভু, সে বোধ হয় আলেপুরের মেলায় চলে গিয়েছে।

মহান্ত। আলেপুরের মেলা?

নিতাই। আজ্ঞে হ্যাঁ। আমি ইস্টিশানে কুলির কাজ করি। তিনটের ট্রেনে আলেপুরের লোক নেমেছিল; সে বললে, নোটন দাসকে নিতে এসেছে। বোধহয় সেই খানেই গিয়েছে সে।

মহান্ত। আলেপুর! এখান থেকে দশ ক্রোশ! পাখী দশ ক্রোশ উড়ে চলে গেল!

মহাদেব। টাকা পায়নি, সেই জন্তেই চলে গিয়েছে!

[ভূতনাথ উঠিয়া দাঁড়াইল বীর বিক্রমে। মালকোঁচা মারিল। দুইটা আঙুল তুলিয়া ধরিল]

ভূতনাথ। দোঠো আদমী। দুটো লোক। দাও আমার সঙ্গে দুটো লোক। এক্ষুনি চলে যাব। চুলের মুঠো ধ'রে তুলে আনব নোটনকে। কতক্ষণ, দশক্রোশ পথ দুলকি চালে চলে যাব।

[সে দুলিতে লাগিল। যেন দুলকি চালেই চলিতেছে। ঠিক সেই সময়েই বাহিরে একজন চীৎকার করিয়া উঠিল— ]

নেঃ লোক। রাখা! রাখারে! (ডাকিতে ডাকিতে প্রবেশ করিল) বাড়ী আয়। কবি হবে না। (দুইটা বুড়া আঙুল নাড়িল) নোটন দাস ভাগল বা। বলিহারি—। (বাহিরে হরিধ্বনি ধ্বনিত হইল)

ভূতনাথ। (লাফ দিয়া পড়িল) কে রে হারামজাদা!

মহান্ত। (তাহাকে ধরিল) থাম! সকলে থাম! মায়ের কথা, আমার কথা নয়। শোন। (হাত তুলিয়া দাঁড়াইয়া রহিল। জনতা স্তব্ধ হইল)

মহান্ত। মা বলছেন। মা চামুণ্ডা। আমার কানে কানে বলছেন।

ভূতনাথ। (চটিয়া) কি বলছেন?

মহান্ত। (আঙুল তুলিয়া) তাঁর ইচ্ছা!

ভূতনাথ। কি? কি? কি?

মহান্ত। তাঁর ইচ্ছাতেই নোটন পালিয়েছে।

ভূতনাথ। তার মানে—তাঁর ইচ্ছাতেই কবিগান বন্ধ। গান তিনি শুনবেন না!

মহান্ত। না। গান তিনি শুনবেন।

মহাদেব। শুনবেন তো একদিকে গাইবে কে?

মহান্ত। আছে, লোক আছে। চিন্তা কি তার জন্তে। চিন্তামণি যে পাগলীর দরবারে বাঁধা! তাঁর চিনির ভাবনা? ডাক মহাদেবকে?

[মহাদেব কবিয়াল পাশেই ছিল, সে প্রবেশ করিল]

মহাদেব কবিয়াল। (প্রণাম করিয়া) আজ্ঞে বলুন।

মহান্ত। মায়ের ইচ্ছে, গুরু শিষ্যে রণ হবে। রাম রাবণের যুদ্ধের চেয়ে কুরুক্ষেত্র কম নয়। দ্রোণাচার্য্য অর্জ্জুনের যুদ্ধ। তুমি দ্রোণ আর তোমার দোহার অর্জ্জুন। লাগাও কবি-গান। মায়ের ইচ্ছা।

মহাদেব। আজ্ঞে প্রভু, মায়ের ইচ্ছায় আমার দোহার তো আসে নাই।

মহান্ত। আসে নাই?

মহাদেব। আজ্ঞে প্রভু, গতবারের টাকা পায় নাই—

মহান্ত। এবার পাবে।

মহাদেব। সে প্রভুর ইচ্ছে। মায়ের দয়া। আমি তারই ওপর ভরসা ক'রে এসেছি। তারা ভরসা করতে পারে নাই। আসে নাই। আসবার দিন—জ্বর হয়েছে বলে মিছে করে কাঁথা চাপিয়ে শুয়ে রইল। ভাবলাম—তা বেশ। ওখানে নিতাই আছে, ওকে নিয়ে চালিয়ে দোব। ছোকরার গলা ভাল, এক আধটু—।

[ নিতাই আগাইয়া আসিল ]

নিতাই। (হাত জোড় করিয়া) পারি। এক আধটু পারি। (মহাদেবের পায়ের ধূলো লইয়া) গুরু ইনিও আমার গুরু! আমিও শিষ্য। অনুমতি করেন তো আমি অর্জ্জুন হ'য়ে গুরুর সঙ্গে—

মহাদেব। কখনও না। ছোটলোকের ছেলে দয়া করে দোহারের দলে বসতে দিই—তা বলে ওর সঙ্গে কবি আমি গাইব না। অর্জ্জুন, বেটা আমার অর্জ্জুন—

নিতাই। তা হ'লে আমি একলব্য, ব্যাধের ছেলে; অচ্ছুৎ বলে তুমি আমাকে শিক্ষা দাও নাই। আমি বনে একমনে তোমাকে গুরু ভজে শিক্ষা করেছি। আজ গুরু দক্ষিণা দোব, বুড়ো আঙুল কেটে দোব।

মহান্ত। ঠিক আছে, ঠিক আছে তাই হবে।

মহাদেব। ছোটলোক কুলির সঙ্গে আমি গান করব না।

[ইতিমধ্যে কিছু লোক আসিয়া দুই পাশে জমিয়াছিল। তাহাতে বোঝা যাইতেছিল যে বাহিরে জনতা জমিয়াছে। তাহাদের মধ্যে রাজন আসিয়া দাঁড়াইয়াছিল। এক পাশে ছিল ঠাকুরঝি মেয়েটি।]

রাজন। (আগাইয়া আসিল) তব মহারাজ তুম হার মান লেও। নেহি তো হাম নেহি ছোড়েগা। হাঁ। ছোটলোক ছোটলোক। ছোটলোক গান করেগা—তোমরা সাথ ভাত নেহি খায়েগা। গানা সে হারায় দেও নেহি তো হার মান লেও হামারা ওস্তাদকে পাশ।

নিতাই। রাজন তুমি থাম। দাঁড়াও। পভুরা আছেন, আর দেশের পঞ্চজন আছেন, আর আছেন মা চামুণ্ডা। অধীনের নিবেদন শুনুন—নিবেদন ওই ওঁর কাছে—ওই দোনাচায্যের কাছে—( বলিয়াই সে ধরিয়া দিল সুরে— )

বাম্ভন পেধান ওহে দোনাচায্য
গুরু হয়ে তোমার একি অন্যায় কায্য ?
আমি একলব্য নহি সভ্যভব্য
না হয় ব্যাধের ছেলে, বনে আমার রাজ্য
কিন্তু তোমার শিষ্য কহি সত্য ন্যয্য।
দশের সাক্ষাতে পা নিলাম মাথাতে

[ মহাদেবের পায়ের ধূলি লইল ]

তা হ'লে রণং দেহি, হার জিত হোক ধায্য।

রাজন। বলিহারি বলিহারি। জয় সীয়ারাম। জিতা রহো মেরে কবিয়াল, জিতা রহো। আপোষ মে গানা করো নেহি লাগে গানাকে লড়াই। নেহি তো মানো হার।

মহান্ত। বলিহারি—বলিহারি। ঠিক বলেছ তুমি। তুমি তো সেই ইস্টিশনের পয়েণ্টস্ম্যান ? লড়াইয়ে গিয়েছিলে ?

রাজন। ( নত হইয়া নমস্কার করিয়া ) হাঁ সাধুবাবা। গোড় লাগি আপকে। হম রাজা দাস—ছোট জাত—রেলকে পয়েণ্টস্ম্যান, মেরে কবিয়ালকে দোস্ত।

মহাদেব। ( হঠাৎ কপালে চাপড় মারিয়া ) হায়রে আমার কপাল ! মা শেষে তুই এই করলি মা ? ( বলিয়াই সে সুরে গান ধরিয়া দিল—)

টাকা-কড়ি চাইনে কো মা তোর দণ্ড সাজা ফিরিয়ে নে
হায় মহিষের কৈলে বাছুর-বধের হুকুম ফিরিয়ে নে।
নিজে বধলি মহিষাসুরে
ছানাটাকে দিলি ছেড়ে
আমায় বলিস্ বধতে তারে এ আজ্ঞা মা ফিরিয়ে নে।

( হাত জোড় করিয়া ) আজ্ঞে বাবা এ ব্যাটা ব্যাধের বাচ্চা একলব্য হলে এ

অধীন লড়ত। কিন্তু ওটা জন্তুর বাচ্চা বাবা, মোষের বাচ্চা। মহিষাসুরের চ্যালা-চামুণ্ডা, কোন মোষের দুধ-খেগো কেঁলে বাছুর।

রাজন। ই কেয়া বাত হায়? আঁ? ই তুম কেয়া বোলতা হায়?

মহাদেব। (ছড়া কাটিয়া দিল)

বন থেকে বেরুল দামড়া,
গায়ে দিয়ে বাঘের চামড়া।

এ আবার বছর দুয়েক যুদ্ধে গিয়ে লেপ্ট-রাইট ক'রে কুলির কাজ করে হিন্দী বাত বলে! ওরে বাবা—ওটাকে মোষের বাচ্চা বলি কি সাধে? হায়—হায়—হায়।

(ছড়ায়) ও বেটার বাবা ছিল সিঁদেল চোর কত্তা বাবা ঠ্যাঙাড়ে
অসুর মানে মহিষ বাবা সাক্ষী আমার মা চামুণ্ডা
ময়ূরছানা হয় না বাহির ফাটিয়ে মুর্গাণ্ডা।

মশায়গণ, মুর্গার আণ্ডা সন্ধি করে মুর্গাণ্ডা। কিন্তু এ ব্যাটা ব্যাকরণ বোঝে না। শুধু ব্যা—করণ জানে।

[ নিতাই হাসিমুখেই আসিয়া তালের মাথায় বলিল ]

নিতাই। বহুৎ আচ্ছা ওস্তাদ, বহুৎ আচ্ছা। এ নইলে মহাদেব কবিয়াল! আমি কিন্তু তোমার পায়ের ধূলো নিয়ে জবাব দেব!

মহান্ত। মেলায়। আসরে। হ্যাঁ বাবা আসরে। এখানে নয় আসরে।

মহাদেব। তুই জবাব দিবি?

নিতাই। তোমার পায়ে যদি ভক্তি থাকে, মায়ের যদি দয়া হয় দোব।

মহান্ত। আসরে। আসরে।

রাজন। হাজার আদমী জমা গিয়া। শুননে চাহাতে হায়।

মহাদেব। চল—তাই চলি। আসরেই চলি।

ভূতনাথ। তাই চল। আজ কাক কেটেই আমোদ হবে। চল্। সব চল।

রাজন। আসর মে। আসর মে।

## তৃতীয় দৃশ্য

[ কাল রাত্রি। মেলার বাহিরে গাছতলা। অন্ধকারের মধ্যে আসিয়া দাঁড়াইল ঠাকুরঝি মেয়েটি। ]

ঠাকুরঝি। তুমি মরে যেয়ো, তুমি মরে যেয়ো, তুমি মরে যেয়ো। মা চামুণ্ডা তুমি বিচার করো। ছোটজাত বড়জাত তো তুমি করেছ মা তবে? ক্যানে অমন ক'রে গাল দেবে? কবিয়াল যে কত ভালমানুষ তা তো তুমি জান! কত ভাল গান গায়—সে তো তোমার কান আছে—তুমি শুনেছ। তবে ক্যানে তুমি তাকে হারিয়ে দেবে?

[ রাজনের স্ত্রীর প্রবেশ ]

রাজনের স্ত্রী। ছুটকি! অ—ছুটকি! এই যে। মর-মর-মর। আসর থেকে উঠে পালিয়ে এসে এখানে কি করছিস্? মরণ! গান শুনতে শুনতে হুঁশ ছেল না। হুঁশ হ'ল—বলি—পান খাই। পান খেতে গিয়ে মুখ ফিরিয়ে দেখি—আবাগী নাই। বাবা—বুকটা ধড়াস করে উঠেছে। পান শুদ্ধ খাওয়া হয় নাই। ( বলিয়াই সে খপ্‌ খপ্‌ করিয়া খিলিকয় পান মুখে পুরিয়া চিবাইতে লাগিল )

ঠাকুরঝি। না—আমি যাব না। আমি বাড়ী যাব।

রাজনের স্ত্রী। বাড়ী যাবি? মরণ খেলার আত, মন্দ দুষ্টু লোক ঘুরছে, পথে ছেলে-পোতা বাঁধ, তার ওপাশে ব্রহ্মদৈত্যির শিমুলগাছ! আদুরী আমার বাড়ী যাবেন! আয় আসরে আয়। নেতাইয়ের কেমন পিণ্ডি চটকাচ্ছে মহাদেব দেখবি আয়। ( হাসিতে লাগিল )

ঠাকুরঝি। তার আবার এত হাসি কিসের?

রাজনের স্ত্রী। সে দেখলে বুঝবি। আয়। হেসে প্যাটে খিল ধরে যাবে। বলে—

আঁস্তাকুড়ের এঁটোপাতা স্বগ্যে যাবার আশা গো।
হায়রে কলি কি বা বলি গরুড় হবেন মশা গো।

ঠাকুরঝি। তোর কি দয়া মায়া নাই দিদি? এমন ভাল লোক কবিয়াল।

রাজনের স্ত্রী। কে? ওই নেতাই? না। ওকে আমি দুটি চক্ষে দেখতে পারি না।

ঠাকুরঝি। ওকে আমার খুব ভাল লাগে। ওর গান শুনতে আমি খুব ভালবাসি! ওকে গালাগাল আমি শুনতে পারব না।

রাজনের স্ত্রী। অ—মা! তাতেই! মরণ তোর মরণ! বুঝলি তোর মরণ। বিয়োল মেয়ে—

ঠাকুরঝি। কি হ'ল তাতে? সামনে মা চামুণ্ডা, যা তা বললে মা বিচার করবেন। আচ্ছা চল, চল শুনব—ওকে গাল দেবে, আমি শুনব। চল।

[ হন হন করিয়া চলিতে লাগিল ]

## চতুর্থ দৃশ্য

[ মেলার আসর। নিতাই দাঁড়াইয়া গান গাহিতেছে। মহাদেব কবিয়াল পাশে বসিয়া আছে। রাজন ঢোল বাজাইতেছে। রাজনের ছেলে কাঁসী। ]

নিতাই। ( ছড়া ) ওস্তাদ তুমি, গুরু তুমি দোনাচায্য তুমি জগৎমান্য—

তোমার শিষ্য তোমার কাছে হেরেও আমি হলাম ধন্য ধন্য।
তুমি আমার জাত তুলেছ—গাল দিয়েছ তাতেও নাহি দুখ
তোমাকে গাল দিই নাই আমি—ওহে গুরু সেই তো আমার সুখ॥
বলি দোহার ভাই। ( ঢোলে ডুডুম )

রাজন। ওস্তাদ!

নিতাই। গুরুর কাছে আমি হেরেছি।

রাজন। নেহি। নেহি হারা।

নিতাই। হেরেছি। গুরুর চাপানের জবাব দিতে পারি নাই।

রাজন। জবাব দাও। জবাব তুম জানতা হ্যায়।

নিতাই। না জানি না। গুরুর কাছে হেরেছি। তাতে আমার দুঃখ নাই। সেই আমার সুখ। আমি ছোট জাত। গুরু জাত তুলেছে। তাতেও দুঃখ নাই। আমি রাগ ক'রে গাল দিই নাই, সেই আমার সুখ। দোহার ভাই।

রাজন। ওস্তাদ! ইয়ে ঠিক নেহি হোতা!

নিতাই। এই ঠিক দোহার। এই ঠিক। তা হ'লে শোন। বাবু মহাশয়গণ—আপনারাও শুনুন। এই দীন নিতাইচরণ এই গুরুর আশীর্বাদে যা বুঝেছে—তা শুনুন!— (গান ধরিল সে)

আমি ভালবেসে এই বুঝেছি
সুখের সার সে চোখের জলে রে।
তুমি হাস আমি কাঁদি—
বাঁশী বাজুক কদমতলে রে!
ওগো—আমি নিব সব কলঙ্ক
তুমি হবে আমার রাজা—
হার মানিব—হার মানিব
তুলিয়ে দিয়ে জয়ের মালা তোমার গলে রে।
আমার দুখের রাঙা ফুলে
হবে তোমার চরণ পূজা (ওগো রাজা)
তোমার চোখের আগুনেতে
আমার চোখে পীদিম জলে রে।
তুমি হাস আমি কাঁদি—
বাঁশী বাজুক কদমতলে রে!

[ বাবু মহাদেব আসর হইতে প্রবেশ করিল ]

বাবু মহাদেব। বলিহারি—বলিহারি। আমি বলছি নিতাই, সাবাস—বলিহারি।

রাজন। (নাচিয়া উঠিল) জয় সীয়ারাম! জয় সীয়ারাম! জয় সীয়ারাম!

বাবু মহাদেব। তুই যে এমন ভাল গাইতে পারিস, পদ তৈরী করতে পারিস—তা আমি জানতাম না! সাবাস! সাবাস! সব চাপানের জবাব তুই দিতে পারিস নাই। গালাগালিতে তোর গান খোলে নাই। হার তোর হয়েছে। তবু বলছি—বলিহারি! হবে তোর হবে। আমি বলছি!

নিতাই। (প্রণাম করিল) আপনাদের আশীর্বাদ আর মায়ের দয়া পতু।

বাবু মহাদেব। আশীর্বাদ আমি করলাম। মায়ের দয়া হবে। ধর্মপথে থাকলে মা দয়া করবেন। কি হে মহাদেব কবিয়াল—অন্যায় বলেছি আমি?

কবি মহাদেব। (হাসিয়া) আজ্ঞে বাবু, প্রভুদের মন বৃন্দাবন—সেখানে পোঁ শব্দ হলেই রাই কিশোরীর দশা লাগে। মনে হয় শ্যামের বাঁশী। তা আপনারা ভাল বলেছেন—বাস, হাইকোর্টের রায় হয়ে গিয়েছে, আমি আসামী, আমি কি বলব। এখন আমার টাকাটা পেলেই—আমিও নেতাই-চরণকে আশীর্বাদ করি!

[ মহান্ত প্রবেশ করিল ]

মহান্ত। এই নাও তোমার গেল বছরের টাকা।

মহাদেব। আজ্ঞে এ বছরেরটা?

মহান্ত। আসছে বছর। শুধু টাকা নয়, মেডেল—তোমাকে নিতাইকে দুজনকে মেডেল দোব। আসুন মহাদেববাবু!

[ দুজনের প্রস্থান ]

রাজন। জয় মায়ী চামুণ্ডা কি জয়। জয় সীয়ারাম! জয় কবিয়াল নিতাইচরণ।

নিতাই। না রাজন! আগে বল—জয় কবিয়াল মহাদেব মহাশয়!

[ প্রবেশ করিল দুই তিন জন ভীমাকৃতি ব্যক্তি। নিতাইয়ের জ্ঞাতি। হাতে লাঠি ]

১ম। তার আগে—(লাঠি তুলিয়া) মহাদেবের মাথাটা ভাঙব আমি।

নিতাই। (খপ করিয়া লাঠি ধরিয়া মহাদেবকে আড়াল করিল) কাকা।

১ম। কোন কথা শুনব না। ও আমাদের গাল দিয়েছে। আমাদের বাপ তুলেছে। ওকে ছাড়ব না আমরা।

মহাদেব। এ কি রে বাবা (এ কি। কবিগানে কত গালাগাল হয়, তার জন্য এ কি?

নিতাই। শোন কাকা। আমাকে না মেরে ফেলে মহাদেব কবিয়ালের গায়ে তোমরা হাত দিতে পাবে না!

রাজন। হম ভি হায়। নিতাইচরণকে আগে হমকো খুন করনে হোগা।

[ সেও আসিয়া দাঁড়াইল ]

নিতাই। ফিরে যাও কাকা। মহাদেব কবিয়ালের গায়ে হাত দিলে হাজামা হবে। ফ্যাসাদে পড়বে তোমরা। আর ওকে দোষ দাও ক্যানে।

দিতে হয় আমাকে দাও। আমি কবি গাইতে না চাইলে মহাদেব ওস্তাদ গান দিত না।

১ম। তোকেও ছেড়ে দেব ভেবেছিস? আজ থেকে তোকে ত্যাজ্য করলাম আমরা। ভাবব নেতাই—যে নেতাই আমাদের ঘরের ছেলে—সে মরে গিয়েছে।

২য়। পাড়ায় যদি যাস তবে মাথা নিয়ে ফিরবি না বলে দিলাম। এস কাকা।

৩য়। ওই নে—তোর ছেঁড়া বই কখানা—ওই নে।

[ছেঁড়া রামায়ণ মহাভারত ফেলিয়া দিয়া চলিয়া গেল। নিতাই যেন মুহূর্তেই ভাঙিয়া পড়িল]

নিতাই। আমার রামায়ণ, আমার মহাভারত? এমনি করে ছিঁড়ে দিয়েছে। (বসিয়া পড়িল)

কঃ মহাদেব। আজ তুই আমাকে বাঁচিয়েছিস নিতাই। এ কথা আমার মনে থাকবে। আমি আশীর্বাদ করছি তোর ভাল হবে।

নিতাই। রাজন, কবিয়ালকে তুমি সঙ্গে করে বাবুদের কাছে পৌঁছে দাও।

রাজন। চলো, তুমভি চলো।

নিতাই। আমার রামায়ণ মহাভারত ধুলোয় পড়ে আছে। কুড়োতে হবে ভাই। কুড়িয়ে নিয়ে তারপর—

রাজন। তারপর? কেয়া কবিয়াল—মেরে পেয়ারে ওস্তাদ! (কাছে আসিয়া) কি ওস্তাদ, তোমার মুখ অমন হয়ে গেল কেন? চোখ ছলছল করছে কেন?

নিতাই। (হাসিয়া) ভাবছি—কোথায় যাব তারপর? চোখ ছলছল করছে, জল আসছে। রাজন—যে ঘরে আমি জন্মেছিলাম, পেথম মা পিথিমীর মাটি পরশ করেছিলাম, সেই ঘরের সঙ্গে, আজ জন্মের মত সম্পক্ক চুকে গেল।

রাজন। আমার সঙ্গে যাবে কবিয়াল! আমার ঘর আছে। হামারা ঘর আজসে তুমারা ঘর!

নিতাই। রাজন! বন্ধু! তুমি সত্যিই রাজা। মহারাজা!

রাজন। আরে ভাই ঠাহরো। হম আভি আতা! চলো মহাদেবজী!

[উভয়ের প্রস্থান]

[ নিতাই পাতাগুলি কুড়াইতে লাগিল ও মাথায় ঠেকাইতে লাগিল ]

[ রঙ্গমঞ্চে নিতাই একক। প্রবেশ করিল ঠাকুরঝি। পাশে বসিয়া পাতা কুড়াইবার জন্য সে হাত বাড়াইল ]

ঠাকুরঝি। আমি কুড়িয়ে দিই কবিয়াল!

নিতাই। ঠাকুরঝি!

ঠাকুরঝি। (পাতা কুড়াইয়া মাথায় ঠেকাইয়া নিতাইকে দিল) ধর কবিয়াল!

## দ্বিতীয় অঙ্ক

### প্রথম দৃশ্য

[ রেল স্টেশনে বেনে মামার স্টল। বিপ্রপদ, বেনেমামা, চায়ের খরিদ্দার। বিপ্রপদ চা খাইতেছে। বেনেমামা চা ছাঁকিতেছে। ]

বেনে মামা। গ্রোম চা। চা গ্রোম। সিঙাড়া-কচুরী!

বিপ্রপদ। ঠাণ্ডা জিলেবী মুচ মুচ মুচ। বহুৎ মজিদার। খেয়ে যাও। বেনে মামার চা। খেলে ম্যালেরিয়া ভালো হয়। পাঁচনের কাজ করে!

বেনে মামা। গুরু বলে ডাকি; দিনে বিশবার চা খাওয়াই। তা হ্যাঁ গুরুদেব, এই বুঝি আমার হিত কামনা! আমার চা পাঁচন?

বিপ্রপদ। (উচ্চ কণ্ঠে) নিতাই! কাপিবর! বলি—ও হে!

বেনে মামা। আবার তাকে নিয়ে পড়লেন কেন?

বিপ্রপদ। রসিকের কথা রসিকে বোঝে। অরসিকে বোঝে না। কাঠের রস কাঠ-ঠোকরা জানে। ময়না-কোকিল জানে না। তুমি বেটা আমার আশীর্ব্বাদের মর্ম্ম বুঝলে না। কপিবর থাকলে তোমাকে বুঝিয়ে দিত। (খরিদ্দার একজন চা খাওয়া শেষ করিয়া পয়সা দিল।)

খরিদ্দার। চায়ের চার পয়সা, আর চার পয়সার ৬৫ বাণ্ডিল বিড়ি।

২য় খরিদ্দার। তা যাই বলেন—নিতাইচরণ সেদিন চণ্ডীর মেলায় ভাল পাওনা করেছে। যেমন গলা তেমনি গান।

বেনে মামা। ( বিড়ি দিতে দিতে ) তা একশো বার। হাজার বার।

বিপ্রপদ। হাজার বার? আমি বলছি লক্ষবার কোটীবার! স্বয়ং মহাদেব কবিয়াল বলে গেল—

আঁস্তাকুড়ে লাগল বাতাস উড়ল পাতা ফড়াৎ করে;
আঁস্তাকুড়ের পাতা হ'ল পদ্মপাতা স্বগ্যপুরে
হায় কপালে লাগল আগুন কপাল আমার গেল পুড়ে
এই বারেতে ফুটবে পদ্ম আলো করে পচা গড়ে।

হুঁ হুঁ বাবা এখন হয়েছে কি? এই বারেতে পদ্মগন্ধে বমি আসবে!

বেনে মামা। তা বললে কি হবে? সেই মহাদেব কবিয়াল তো জল্পেশ্বরের মেলা থেকে লোক পাঠিয়ে নিতাইকে নিয়ে গিয়েছে গাওনা করতে। তিনি রাত গাওনা, দশটাকা করে রাত তিরিশ টাকা আর ট্রেন ভাড়া।

বিপ্রপদ। ( চায়ের ভাঁড়টা ফেলিয়া দিয়া ) পাঁচন—পাঁচন। দে, দেশলাই দে বিড়ি ধরাই। বেটা ছোটলোকের পো, চোরের বাচ্চা, কুলিগিরি করে খায়! সে হ'ল কবিয়াল আর তোর পাঁচন হ'ল চা! দে দেশলাই দে।

বেনে মামা। সে যাই বলুন—( দেশলাই আগাইয়া দিতে দিতে ) আমার চা পাঁচন বলেছেন বলুন—নিতাইকে ওসব বললে চলবে না। ছোটজাত উঁচুজাত সে বিধির বিপাকে। কিন্তু চোরের বংশে জন্মেও নিতাই চোর নয়। আর—কুলিগিরিও নিতাই আর করবে না।

[ রাজনের প্রবেশ ]

রাজন। লাও তো এক ভাঁড় চা দাদা—বেনিয়া মামা!

বেনে মামা। অই শুধান রাজনকে।

রাজন। কেয়া জী?

বেনে মামা। নিতাই নিজের ঘর-দোর জাত-গোষ্ঠীর সঙ্গ ছেড়ে চলে আসে নাই?

রাজন। হাঁ। উলোগো কি মন হায় ছোট—কবিয়ালকে সমঝ নেহি। কবিয়াল নেহি ছোড়া। ওহি লোক ছোড়া। কবিয়াল চলে আয়া। হিঁয়া এক কোয়াটার খালি পড় রহা, মাস্টারবাবুকো বোলকে হুঁয়া উনকে কুঞ্জ বানা

দিয়া। মজেমে কবিয়াল গীত বানাতা হ্যায়—গুন্ গুন্ গুন্—গীত গাহাতা হ্যায়। চা বানাতা হ্যায়, পিতা হ্যায়। বস্ পানসী চল রহে হেঁ মজেমে।

বিপ্রপদ। পানসী, চল রহে হেঁ, মজেমে। কোন্‌কালে ঘি খেয়েছি—হাত শুঁকে দেখ। বলি বাংলা বলতে পার না মানিক। তা পানসী চলেছে কোথা? কীর্ত্তিনাশায়—এক ঢেউয়ে কাত হয়ে ওল্টাতে?

রাজন। আজ্ঞে ঠাকুরমশায় না। তিনদিন হ'ল পানসী গিয়েছে জল্পেশ্বরের মেলায়। খোদ মহাদেব কবিয়াল গুণ টেনে নিয়ে গিয়েছে। হাঁ—হাঁ—মহারাজ আপ কাৎ হো কর ওলট্ মৎ যাইয়ে। সামলাকে জী।

বিপ্রপদ। (চঞ্চল হইয়া চেয়ার ঠেলিয়া পড়িয়া যাইতে যাইতে রাজন ধরিল। বিপ্র উঠিয়া চেয়ারখানাকে পায়ে ঠেলিয়া দিল) বেটার ভাঙা নড়বড়ে চেয়ারের নিকুচি করেছে! বলি, বেনে মামা ভাল চেয়ার রাখতে পার না?

বেনে মামা। চেয়ার ঠিক আছে গুরু, আপনি যে হাঁপাল মারছেন।

রাজন। ধীর সে বইঠিয়ে মহারাজ। এ দাদা বেনিয়া মামা মহারাজকে চা পিলাও। সিগারেট দেও। হম পয়সা দেগা। লাও চা; লাও সিগারেট।

বিপ্রপদ। তুই বেটা সত্যি আমার রাজা। বড়িয়ে দিল।

রাজন। আরে মহারাজ—হম মহারাজ হোতা তো কবিয়ালকে তো জায়গীর দেতা হাম। আঃ—হা! মহারাজ কবিয়াল মেলাসে গানা করকে বাদ হিঁয়া আয়া। কোয়াটারমে বাসা লিয়া। বস হুঁয়াই দিনরাত বইঠকে বইঠকে কিতাব রামায়ণ মহাভারত পডনে লাগা। টিশন মে আনা ছোড় দিয়া। কেয়া বাত কবিয়াল? না রাজন আর তো কুলিগিরি হম নেহি ক'রে গা। কেঁও ভাই? না কবিয়াল হুয়া হম—হম যব কুলিগিরি করে গা তো ডুনিয়াভোব কবিয়াল লোগোকে শির হেঁট হো যায়েগা ভাই। হম বোলা কবিয়াল, বাত তো সাচ হ্যায় লেকেন—খানা তো পড়ে গা? খায়েগা কেয়া? তো বোলা, নেহি খায়েগা। হমারা উ ঠাকুরঝি দুধ লেকে আতি হ্যায় না? উসকি পাস দুধ পাওভর লেতা—আওর চা আওর শক্কর—

বিপ্রপদ। শক্কর? শক্কব কিরে? শূকর শূকয় গন্ধ ছাড়ে যে—রাধা মাধব!

বেনে মামা। না গুরুদেব, চিনি চিনি। শক্কর হ'ল চিনি। ধরুন চা। ধর রাজন।

বিপ্রপদ। তা দে, শঙ্কর আর খানিকটা দে। কই সিগারেট কই? দে! হাঁা রাজন—তারপর তোমার সভাকপি কি করলেন?

রাজন। কে মহারাজ? সভা—

বিপ্রপদ। সভাকবি। তুমি রাজা—নিতাই তোমার সভাকবি। হাঁা বল।

রাজন। আওর কেয়া বোলেগা। চা পিতা হ্যায়, ডাল ভাত নেহি খাতা হ্যায়। বস—পরশু তো আ গেয়া কবিয়ালকে বায়না। মহাদেব কবিয়ালনে খুদ আদমী ভেজা। তিন দিন মে তিরিস চালিস রূপেয়া মিলে গা।

বেনে মামা। হল তো গুরুদেব? শুনলেন তো?

[ বিপ্রপদ শোঁ শোঁ করিয়া সিগারেট টানিতে লাগিল ]

রাজন। কীর্ত্তিনাশামে পানসী নেহি উল্টেগা জী। কবিয়ালকে পানসী চলেগা তিরবেনী মে। [ নেপথ্যে ঘণ্টা বাজিল ]

নেপথ্যে স্টেশনমাস্টার। রাজা, এই রাজা। আরে ট্রেন যে ইন করেছে। অরে।

রাজন। ( উঠিয়া পড়িল ) Yes sir, হাজির হ্যায় ( যাইতে যাইতে ) ইয়ে গাড়ীমে তো মেরে কবিয়াল আতা হ্যায় জী। [ প্রস্থান ]

[ বিপ্রপদ একখানা ঘুঁটে কুড়াইয়া লইল। খরিদ্দারেরা স্টেশনের ভিতরে গেল। ট্রেনের শব্দ হইল। বাঁশী বাজিল। ট্রেন আসিল। বেনে মামা হাকিল—চা গ্রোম, চা গ্রোম! বিপ্রপদ আপন মনে কাঠি দিয়া ঘুঁটেটাকে ফুটা করিল। ইহারই মধ্যে ঠাকুরঝি ঘটি মাথায় স্টেশনের ভিতরে চলিয়া গেল। ]

বিপ্র। বেনে মামা, দে তো খানিকটা দড়ি দে তো!

বেনে মামা। দড়ি?

বিপ্র। হাঁা দড়ি। রজ্জু। দে না বেটা।

বেনে মামা। কি করবেন?

বিপ্র। গলায় দোব।

বেনে মামা। ঘুঁটের মেডেল করবেন? কিছু মনে করবেন না প্রভু, গলাতে দড়িই আপনার ভাল!

[ বিপ্রপদ ইতিমধ্যে উঠিয়া একপাশ হইতে দড়ি লইয়া ঘুঁটেতে পরাইতে পরাইতে চলিয়া গেল। বলিয়া গেল— ]

বিপ্র। দোব, দোব। পরে। বাবা আজকে নয়! কালকে। বাবা কালকে। [ প্রস্থান ]

## দ্বিতীয় দৃশ্য

### নিতাইয়ের স্টেশনের বাসা

[ ঘরের ভিতর বসিয়া আছে ঠাকুরঝি। বাহিরের দিকে জানালার ধারে একটা কৃষ্ণচূড়া গাছের ডাল আসিয়া পড়িয়াছে। কয়েকটি ফুল ফুটিয়া আছে। ঠাকুরঝি ফুল পাড়িয়া ঘোমটা খুলিয়া খোপায় পরিল। আবার ঘোমটা দিল। পাশে দুধের ঘটি নামানো। ]

ঠাকুরঝি। ( মৃদুস্বরে গাহিল )

ও আমার মনের মানুষ গো।
তোমার লাগি পথের ধারে বাঁধিলাম ঘর
ছটায় ছটায় ঝিকিমিকি তোমার নিশানা
আমায় সেথা টানে নিরন্তর।

[ নিতাই প্রবেশ করিল। তার গায়ে জামা, গলায় একখানা চাদর। পায়ে জুতা। তাহার প্রবেশ ঠাকুরঝি জানিতে পারে নাই। সে কৃষ্ণচূড়ার গাছের ডাল ধরিয়া জানালার দিকে তাকাইয়াছিল। নিতাই বিস্মিত হইয়া বলিল— ]

নিতাই। ঠাকুরঝি, তুমি?

ঠাকুরঝি। ( গান বন্ধ করিয়া জিভ কাটিয়া ) না বাপু, কি মানুষ তুমি, সাড়া-শব্দ না করে হুড়মুড় করে চলে এলে। না।

নিতাই। পায়ে রবাটের জুতো কিনা—রবাটে শব্দ হয় না। আর তুমি বসে আছ তা কি ক'রে জানব বল?

ঠাকুরঝি। ইস্টিশানে গাড়ী এল। আমি দুধ দিতে গাঁয়ে যাচ্ছিলাম। আজ তো তোমার আসবার কথা, তা মনে হল দেখি আমাদের কবিয়াল এল কিনা। এলে তো সেই দশবার চা খাবে। দুধ পাবে কোথা? তা দেখলাম তুমি নামলে—গলায় চাদর, পায়ে জুতো—আমি তো চিনতে লারি। বলি—ও বাবা এ মশায় নোকটি আবার কে? তা আচ্ছা পোশাক হয়েছে বাপু। আচ্ছা লাগছে! [ নিতাই গলার চাদর খুলিতেছিল ]

না—না—না। খুলো না। দেখি দেখি আর একবার দেখি।

নিতাই। বাবুরা শিরোপা দিলেন এই চাদর।

ঠাকুরঝি। খুব ভালো গায়েন করেছ বুঝি!

নিতাই। ওই একগানেই বাবুরা মোহিত হয়ে গেল। বুঝলে—ধরলাম তাক বুঝে—ও আমার মনের মানুষ গো—

ঠাকুরঝি। তা ক্যানে গাইলে তুমি? ও গান তুমি আমার লেগে বেঁধেছ। না বাপু তারা কি মনে করলে বল দিকি?

নিতাই। কি মনে করবে? তারা কি তোমার কথা জানে? তারা মনে করলে—কেষ্ট বলছে রাধাকে। মানে মহাদেব কবিয়াল হয়েছিল বিন্দে দূতী, আমাকে করেছিল কেষ্ট। খুব গাল দিলে আমাকে। মানে কেষ্টকে—বলে তুমি শঠ কপট লম্পট কত কি! তা আমি বললাম—বিন্দে, কখনও আমার বাঁশীর গান শুনেছ। শুনেছ আমার বাঁশী কি বলে? আমার বাঁশী বললে—ও আমার সোনার রাধা গো, তোমার লাগি পথের ধারে বাঁধিলাম ঘর।

ঠাকুরঝি। তা ক্যানে তুমি বললে?

নিতাই। কি বলছ ঠাকুরঝি?

ঠাকুরঝি। আমি যে কালো।

নিতাই। তাইতো তোমার জন্যে যখন গাই তখন সোনার রাধা বলি না। বলি—মনের মানুষ।

ঠাকুরঝি। কেমন সুন্দর কথা তুমি বল কবিয়াল। কেমন করে বল? তোমার কাছে এলে কি মনে হয় জান?

নিতাই। কি?

ঠাকুরঝি। একবার কেত্তন গান শুনতে গিয়েছিলাম। দেখেছিলাম মূল গায়েনকে। গায়েন শুনে কেঁদে সারা হলাম। মনে সাধ হ'ল মূল গায়েনের

পায়ে মাথা রেখে গড়িয়ে পড়ি। (একটু স্তব্ধ থাকিয়া) তা তোমাকে ম্যাডেল দিলে না? ম্যাডেল?

নিতাই। ম্যাডেল? না। বলেছে আসছে বার দেবে।

ঠাকুরঝি। তুমি অমন চমকে উঠলে কেন কবিয়াল?

নিতাই। ম্যাডেলের কথায় একটা কথা মনে পড়ে গেল ঠাকুরঝি। বড় বেথা পেয়েছি আজ। ইস্টিশানে নামলাম—

ঠাকুরঝি। হ্যাঁ। জামাইদাদা—আর পাঁচজনা হৈ-হৈ করে ঘিরে দাঁড়ালে তোমাকে, আমি পালিয়ে এলাম। তা কি হ'ল?

নিতাই। বিপ্যপদ ঠাকুর—

ঠাকুরঝি। ওই চায়ের দোকানে বসে ফোড়ং কাটে চা খায়—সেই?

নিতাই। সে হ্যাঁ, সেই। সে আমাকে কপিবর বলে, গলায় ঘুঁটের ম্যাডেল পরিযে দিতে এল। রাজন হাত চেপে ধরে কেড়ে নিয়ে ফেলে দিলে সেটা। রাজন হয়তো অপমান করত, আমি বারণ করলাম, মাথার দিব্যি দিলাম। কিন্তু ছোটজাত বলে বাঁদর বলবে? ঘুঁটের ম্যাডেল দেবে?

ঠাকুরঝি। (তাহার দুই হাত ধরিয়া) তুমি দুঃখ করো না কবিয়াল—তুমি সোনার ম্যাডেল পাবে। মুখপোড়া বামুন তখন ফ্যাল ফ্যাল করে চেয়ে দেখবে।

নিতাই। আমি যদি সোনার ম্যাডেল পাই ঠাকুরঝি, সে ম্যাডেল আমি তোমার গলায় পরিয়ে দোব। আজ—(বলিতে গিয়া থামিয়া গেল)

ঠাকুরঝি। আজ? আজ কি কবিয়াল? বল?

নিতাই। উঁহু। চোখ বোজ তুমি। বোজ। না হলে বলব না।

ঠাকুরঝি। (চোখ বুজিল) বল!

নিতাই। (পকেট হইতে হার বাহির করিতে করিতে) ভাল করে বোজ, পিটি পিটি দেখছ। হ্যাঁ। এইবার বলছি শোন। বলছি—(বলিতে বলিতে হারখানি গলায় আলগোছে পরাইয়া দিল।)

ঠাকুরঝি। কি? কি পরিয়ে দিলে? হার? সোনার?

নিতাই। না গিল্টির। আমি গরীব, সোনা কোথায় পাব?

ঠাকুরঝি। না-না—এ সোনার চেয়েও ভাল। কি সুন্দর! (হার দেখিতে লাগিল)

[ এই সময়ে রাজন চীৎকার করিতে করিতে প্রবেশ করিল। ঠাকুরঝি দ্রুত হার ঢাকিয়া ফেলিল ]

রাজন। নেতার মার দেগা হম। এক রোজ তুমহারা নেতার খতম কর দেগা।

নিতাই। কি বলছ রাজন! কাকে বলছ! রাজন!

রাজন। ঐ শালা অষ্টাবক্র বিপ্যপদ ঠাকুরকা। নেতার খতম কর দেগা হাঁ।

ঠাকুরঝি। অষ্টাবক্র বিপ্যপদ ঠাকুরকা নেতার খতম কর দেগা! নেতার কি গো! নেতার—( সে একেবারে হাসিয়া ভাঙিয়া পড়িল। )

রাজন। আরে? এ কৌন? ঠাকুরঝি! আ গিয়া তুম। আরে হাসো মৎ—হাসো মৎ।

ঠাকুরঝি। অষ্টাবক্র বিপ্যপদ—হি-হি-হি-হি।

রাজন। এই কালকুট্টি কাঁহাকা! কালা রঙমে সাদা দাঁত নিকালকে হাসতি হ্যায়—দেখো। চোপ রহ কালকুট্টি!

[ মুহূর্তে ঠাকুরঝি স্তব্ধ হইয়া গেল। এবং ঘটি তুলিয়া মাথায় লইল ]

নিতাই। না-না—রাজন, এ পেকার বাক্য তোমার বলা উচিত নয়।

রাজন। কেঁও জী? কালাকো কালা বোলেগা, উ তো সচ বৎ হ্যায়। কেঁও নেহি বোলে গা! ( ঠাকুরঝি চলিয়া যাইতেছিল )

নিতাই। যেও না ঠাকুরঝি!

ঠাকুরঝি। আমি কালো। আমাকে হাসতে নাই। কারুর কাছে আসতেও নাই কবিয়াল। [ প্রস্থান ]

রাজন। এই ঠাকুরঝি কালকুট্টি!

ঠাকুরঝি। ( নেপথ্য হইতে )—না।

রাজন। দেখো দেখো—রেলগাড়িকা মাফিক ছুটতি হ্যায়। পু—ভস্—ভস্—ভস্।

নিতাই। অন্যায় কায্য হল ভাই। ঠাকুরঝির মনে বেথা দিলে তুমি।

রাজন। আরে হামরা মেজাজ বিগড় গিয়া—ইধর বিপ্যঠাকুর গালি দেতা, উধর হামার পরিবার গালি দেতি। তুমকো গালি দেতি। আউর উ ফ্যাক ফ্যাক করকে হাসতি হ্যায়। বিপ্যপদকো ঠাণ্ডা কিয়া, অব যাতা—উ তুমারা রাণীকে ঠাণ্ডা করনে। মারেগা ডাণ্ডা। [ প্রস্থান ]

নিতাই। রাজন! রাজন! আমার দিব্যি।

নেপথ্যে রাজন। কান মে আঙুল দিয়া জী। নেহি শুনা হ্যায় হম।

নিতাই। (হাসিল) শুনতে পেয়েছ তুমি রাজন আমি জানি। (একটু স্তব্ধ থাকিয়া) কিন্তু কালোকে মন্দ বললে তুমি? (ঘাড় নাড়িল। গুন গুন করিতে লাগিল)—"কালো যদি মন্দ তবে কেশ পাকিলে কাঁদো ক্যানে।"

[ঠাকুরঝির পুনঃ প্রবেশ]

ঠাকুরঝি। কবিয়াল আমি আর আসব না, তাই বলতে এলাম।

নিতাই। তুমি রাগ করেছ ঠাকুরঝি?

ঠাকুরঝি। কালো আছি আপনার ঘরে আছি। আপনার ঘরেই থাকব, আর আসব না।

নিতাই। না-না, আমি কালো খুব ভালবাসি।

ঠাকুরঝি। মিছে কথা।

নিতাই। মিছে কথা নয় ঠাকুরঝি! শুধু আমি নই, দুনিয়াসুদ্ধ সবাই ভালবাসে। শোন—

কালো যদি মন্দ তবে কেশ পাকিলে কাঁদ ক্যানে?

বল—ক্যানে কাঁদে!

ঠাকুরঝি। এখুনি বাঁধলে!

নিতাই। হ্যাঁ!

ঠাকুরঝি। তারপর! কবিয়াল—

নিতাই। আর নাই ঠাকুরঝি। আর হয় নাই।

ঠাকুরঝি। না বল। (হাত ধরিল। এই সময়েই ঘোমটা খসিল—চুলে রাঙা কৃষ্ণচূড়া ফুল। ঠাকুরঝি লজ্জিত হইয়া ঘোমটা তুলিতে গেল। নিতাই বাধা দিল।)

নিতাই। না। দাঁড়াও; দেখি দেখি। আমি পেয়েছি ঠাকুরঝি—পেয়েছি—কালো চুলে রাঙা কুসুম হেরেছ কি নয়নে?

ঠাকুরঝি। ভারি সুন্দর কবিয়াল—ভারি সুন্দর, আমি যাই।

[প্রস্থান]

## তৃতীয় দৃশ্য

### ঠাকুরঝির শ্বশুরবাড়ী

[ শাশুড়ী আপন মনে বকিতে বকিতে ঘরে প্রবেশ করিল ]

শাশুড়ী। বেন্দা, বলি অ বেন্দা। বলি ওরে হারামজাদা। গেলি কোথা?

[ বৃন্দাবন—ঠাকুরঝির স্বামীর প্রবেশ ]

বৃন্দাবন। ক্যানে, কি হল কি? বলি হারামজাদা কও যে? মানে কি জান?

শাশুড়ী। জানি। আমি মরব কবে সেইটি জানি না। বাকি সব জানি। বুঝলি—সব জানি।

বৃন্দাবন। তবে?

শাশুড়ী। তবে কি রে হারামজাদা? তবে কি? ওর মানে যা, তুই সেই তাই। নইলে মেনিমুখো, পরিবারের দোষ ঢাকিস আমার কাছে?

বৃন্দাবন। কি দোষ ঢাকলাম? সে কি করলে?

শাশুড়ী। আমাকে তোর বউ এগার টাকা চার আনা দুধের দাম দিলে। গেরস্ত বাড়ীতে সাত পো দুধের জোগান পাঠাই। তার দাম কত হয়? টাকা হাতে নিয়েই আমার কম মনে হল। তোকে বললাম—তা তু বল্লি, ঠিক আছে মা। বউ খুব ভাল। গঙ্গাজল। ওরে হারামজাদা গঙ্গাজলে বর্ষার ঢল নেমেছে, কাদা মিশেছে। আমি গিয়েছিলাম মোড়লদের কাছে। হিসেব করে দিলে সাড়ে সাত সের দুধের দাম কম! এক টাকা চৌদ্দ আনা। বলি এখনও বলবি হারামজাদা ন'স তু?

বৃন্দাবন। আমি তো হিসেব করে দেখি নাই। আর গেরস্তবাড়ীতে বাকী পড়ে নাই তাই বা কে বললে।

শাশুড়ী। ওরে অনামুখো আমি বলছি। আমি বলছি। ও দুধ ওই নিজের দিদির বাড়ীতে দিয়ে আসে। জামাইদাদা। ভগ্নীপতি, হারামজাদীর জামাইদাদা—মরণ!

বৃন্দাবন। চুপ কর মা। চুপ কর। হাজার হলেও ওরা কুটুম, শুনতে পেলে—

শাশুড়ী। শুনতে পেলে? বলি ওরে মেনিমুখো, পেলে কি? এতক্ষণ পেয়েছে। আমি বলে পাঠিয়েছি—মিনি পয়সায় কুটুমের বাড়ীর দুধ খাওয়ার চেয়ে বিষ খাওয়া ভাল।

বৃন্দাবন। বেশ করেছ, খুব করেছ; ওত্তোম কাজ করেছ। আমার মান-সম্মান আর থাকল না আজন দাদার কাছে।

[ হাত নাড়িয়া প্রস্থান করিল ]

শাশুড়ী। ওরে আমার মানী লোক, তোর আজন দাদা—তোর পরিজনের জামাইদাদা—বলি আমার কে? ওরে ও হারামজাদা—ওরে—

[ ঠাকুরঝির প্রবেশ। সে দুধ দিয়া ফিরিল ]

এই যে। এই যে আমার আদুরী—বেজগোপিনী মথুরা নগরে দুধ বেচে ফিরলেন। দে আমার টাকা দে।

ঠাকুরঝি। টাকা?

শাশুড়ী। হ্যাঁ টাকা। এক টাকা চৌদ্দ আনা। এক পো ক'রে দুধের দাম। বল সে টাকা কি হল? কি করলি? কাকে দুধ দিলি?

ঠাকুরঝি। সে তো আমার বাপেরা যে গাই দিয়েছিল—যে গাই দিয়েছিল তারই আধ সের দুধের একপো। তা—আমি পাব না?

শাশুড়ী। বাপের ঘরের গাইয়ের দুধ! বলি ওলো হারামজাদী—দত্তা ধনের স্বত্বা কি লো? ফেল টাকা ফেল!

[ হাত ধরিয়া ঝাঁকি দিল। তাহারই মধ্যে ঘোমটা খসিল এবং গলার হার বাহির হইয়া পড়িল ]

শাশুড়ী। হার? হার কার? কোথা পেলি হার?

ঠাকুরঝি। ( হার দুই হাতে চাপিয়া ধরিল। হাতের ঘটি ফেলিয়া দিল। আর্তস্বরে বলিল ) আমার! আমার!

শাশুড়ী। ওই টাকাতে তুই হার কিনেছিস? লাগরী আমার আভরণ কিনেছেন। নইলে মানায় না। দে হার দে। ওই হার বেচে আমি টাকা শোধ নোব। দে।

ঠাকুরঝি। না-না-না। দোব না, আমি দোব না।

শাশুড়ী। দিবি না! ( সে ঠেলিয়া ফেলিয়া দিল, হার ছিনাইয়া লইল )

ঠাকুরঝি। ( তাহার কপাল কাটিয়া গিয়াছিল, তবু সে মুহূর্তে উঠিল এবং শাশুড়ীর হাত হইতে হার ধরিয়া প্রায় পাগলিনীর মত কাড়িয়া লইল ) না-না-না। আমার—ও আমার—ও আমার। আমি না মরলে ও পাবে না। আমি দোব না।

## চতুর্থ দৃশ্য

### রাজনের কোয়ার্টার

[ রাজনের স্ত্রী বাটনা বাটিতেছে এবং দুলিয়া
দুলিয়া গালি পাড়িতেছে। ]

রাণী। মরে যেয়ো, মরে যেয়ো, আটালে যেয়ো, অপঘাতে যেয়ো। ( বলিয়াই থামিল, ভাবিয়া লইল ) না—মরলেই তো হয়ে গেল। তুমি কানা হয়ো, দুটি চোখের মাথা খেয়ো ; যে গলাতে গান করো, সেই গলা তোমার ঘা হ'য়ে বুজে যাক। ভেড়ার মত ভ্যা-ভ্যা করো তুমি। যে জিভে তুমি বিনি পয়সায় দুধ খাও কচি মেয়েকে ভুলিয়ে সেই জিভ তোমার খসে যাক। ( থামিল। আবার সুরু করিল ) তোমার নেগে আমার কপালে কুটুমের কাছে কলঙ্ক ? আমি পয়সা না দিয়ে কুটুমের দুধ খাই ?

[ রাজনের প্রবেশ, সে আসিয়া চুপ করিয়া দাঁড়াইয়াছিল। স্ত্রী দেখে নাই, বাটনা বাটার ঝোঁকেই গালি দিয়া চলিয়াছিল। হঠাৎ মুখ তুলিয়া রাজনের সঙ্গে চোখাচোখি হইতেই থামিয়া গেল ]

রাজন। কেয়া ? আরে থাম গিয়া কাহে ? চালাও—চালাও—চালাও ? বোলে ময়না বোলে। আঁঃ ?

রাণী। কি ? বলছ কি তুমি ? তোমার লাল চোখ দেখে ভয় করব নাকি!

রাজন। কিসকা গালি দেতি থি ? আঁঃ ?

রাণী। আমার নেকনকে। এই পোড়া নেকনকে (হঠাৎ স্বর উচ্চ হইল) ছি রে নেকন, ছি! আগুন লাগুক এমন নেকনে। এমন নেকন? নোড়া দিয়ে এমন নেকনকে ভেঙে কুচি কুচি করি। কুচি কুচি করি।

[ধীরভাবে রাজন গিয়া রাণীর হাত হইতে নোড়াটা কাড়িয়া লইল।

রাজন। তোল, মুখ তোল, তোল। হাতে নোড়া থাকতে পারলি না? তোল মুখ—দিই আমি—কুচি কুচি, কুচি কুচি, কুচি কুচি করে দিই। (রাণী সভয়ে উঠিয়া দাঁড়াইল এবং সরিয়া গেল) কুচি কুচি করি। (নোড়াটা ফেলিয়া দিল) ফের যদি শুনি তো নেকন নয়, দাঁতে কুচি কুচি করে দোব। ওস্তাদকে গাল দিস তুই হরদম, হাজারো বার মানা কিয়া—(বাহিরে ঘণ্টা, বাজিল। চকিত হইয়া রাজন বলিল) আরে বাবা ফিফটি ফোর আ গিয়া। আরে বা—বা (সে ছুটিয়া বাহির হইয়া যাইতেছিল)

রাণী। দোব না, গাল দোব না! মরে যাও, তুমি খালকে যাও, তুমি আটালে যাও! আমার কপালের আপদ।

[রাজন ফিরিল, ট্রেনের শব্দ হইল, সিটি বাজিল।]

রাণী। আমি এলুকে বলছি! পুল ভেঙে পড়ে তুমি খালকে যাও। তুমি আটালে যাও, তুমি যমের বাড়ী যাও। যে আগুনের আঁচে তুমি নেচে নেচে চলছ, সেই আগুনে তোমার অঙ্গ গলে যাক; যে গলাতে তুমি বাঁশী ফুঁকছ, সেই গলা তোমার ফুটো হয়ে যাক।

[রাজন চলিয়া গেল]

## পঞ্চম দৃশ্য

[ নিতাইয়ের ঘর। নিতাই স্তব্ধ হইয়া দাঁড়াইয়া আছে। এখনও রাজনের স্ত্রীর গালি-গালাজ শোনা যাইতেছে। ]

নেপথ্যে রাজনের স্ত্রী। আটালে যাও। আটালে যাও। জুয়োচোর ঠগ বদমাস, আমার কপালের শনি!

[ হঠাৎ নিতাই গুনগুন করিয়া গান ধরিল ]

নিতাই।— আহা—তুমি দিলে মুখে কালি
তুমিই বল কোথায় নদী
ডুবে মরে বাঁচি আমি
ধুয়েও এ দাগ না যায় যদি!

[ আবার রেলের ঘণ্টা ও বাঁশী বাজিল। ট্রেন ছাড়িল। সঙ্গে সঙ্গে ঠাকুরঝি ঘটি মাথায় প্রবেশ করিল ]

ঠাকুরঝি। মনে করেছিলাম দেরি হয়ে গিয়েছে। টেরেন চলে গিয়েছে। বাবা দোড়তে দোড়তে আসছি। কবিয়াল চা চাপিয়ে বসে আছে, বাবাঃ। ( সে ঘটি নামাইয়া বসিল, তাহার কপাল ঢাকিয়া ঘোমটা টানা—কপালের দাগটা ঢাকা ) কবিয়াল! আজ নতুন গান বেঁধেছ? মনের মানুষ তো গাইছিলে না!

নিতাই। ঠাকুরঝি!

ঠাকুরঝি। কবিয়াল—

নিতাই। বল ঠাকুরঝি।

ঠাকুরঝি। তোমাকে এমন লাগছে ক্যানে কবিয়াল? সেই অষ্টাবক্র মুনি—

নিতাই। না ঠাকুরঝি!

ঠাকুরঝি। তবে?

নিতাই। তোমাকেই একটা কথা বলতে চাই ঠাকুরঝি—কিন্তু—তুমি যেন রাগ করো না।

ঠাকুরঝি। ( শঙ্কিতভাবে ) কি কবিয়াল? কি কথা?

নিতাই। আর ভাই, দুধের পেয়জন হবে না। তুমি আর—

ঠাকুরঝি। দুধ আর লেবে না তুমি ?

নিতাই। না।

ঠাকুরঝি। ক্যানে কবিয়াল ? কি দোষ করলাম আমি ?

নিতাই। দোষ ? না, তোমার কোন দোষ নাই, ঠাকুরঝি, দোষ তোমার হয় না। দোষের কথা নয়। ভাই আমার সামথে কুলাইছে না ঠাকুরঝি।

ঠাকুরঝি। তোমাকে তো পয়সা আমি চাই নাই কবিয়াল!

নিতাই। (সে আপন মনেই বলিয়া গেল) মিছে কথা বলতে নাই ঠাকুরঝি। মহাপাপ। তাই করেছি আমি। মহাদেব কবিয়াল লোক পাঠিয়ে নিয়ে গেল, তিন দিনে আঠারো টাকা দেবে বলেছিল। আমি মিছে নিজের গরব বাড়াবার জন্যে রাজনের কাছে মিছে বলেছিলাম। বলেছিলাম তিরিশ টাকা দেবে। তারপরে ঠাকুরঝি, বাবুরা শেষ পর্যন্ত পনের টাকার বেশী দিলে না। মহাদেব কবিয়াল তা থেকে কমিশন নিলে তিন টাকা। বার টাকা থেকে চাদর কিনেছিলাম। তোমাদের বলেছিলাম শিরোপা। আরও কিনেছিলাম জুতো আর তোমার হার। শেষ বেঁচেছিল আট টাকা। তাও শেষ হয়ে এল। মহাদেব কবিয়াল বলেছিল—আরও বায়না জোগাড় করে দেবে। তাও এল না। দু-একদিন পর হয়তো ভাত জুটবে না ঠাকুরঝি। দুধ আমি খাব কোথা থেকে ?

ঠাকুরঝি। তোমাকে তো বলছি কবিয়াল—পয়সা তোমাকে লাগবে না।

নিতাই। তাও হয় না ভাই। বাড়ীতে তোমার শাশুড়ী আছে। এখানে তোমার দিদি আছে। তারা তোমাকে গঞ্জনা দেবে। হয়তো পেহার করবে।

ঠাকুরঝি। করুক।

নিতাই। না—তা হয় না।

ঠাকুরঝি। দুধ তা হ'লে তুমি লেবে না ?

নিতাই। না।

[ ঠাকুরঝি উঠিয়া দাঁড়াইল ]

নিতাই। আর একটা কথা। আমার এখানে আর এমন করে এস না।

ঠাকুরঝি। আসব না ?

নিতাই। এস না। তোমার কলঙ্ক হবে। আর সেই হারটা—ওটা দিয়ে যাও আমাকে।

ঠাকুরঝি। (চাপিয়া ধরিল) না। আমি মরার আগে ও হার আমি দোব না। আমি মরলে তুমি খুলে নিয়ো। (চলিয়া যাইতে যাইতে ফিরিল। নিতাই চকিত হইয়া তাহার হাত চাপিয়া ধরিল)

নিতাই। ঠাকুরঝি!

ঠাকুরঝি। ছাড়। যাই। আমি আর আসব না।

নিতাই! তোমার কপালে ও কিসের দাগ?

ঠাকুরঝি। কপালের।

নিতাই। ঠাকুরঝি!

ঠাকুরঝি। কাল এই হার শাশুড়ী কেড়ে নিতে গিয়েছিল। আমি দিই নাই। তোমাকে যা বলেছি, তাকেও তাই বলেছি। আমি বেঁচে থাকতে ও হার খুলতে আমি দোব না, দোব না, দোব না! টানাটানি করতে গিয়ে পড়ে গেলাম। কপালটা কেটে গেল!

নিতাই। কেটে গেল?

ঠাকুরঝি। হ্যাঁ গো! দেখতেই পেছ।

[ নিতাই স্তব্ধ হইয়া দাঁড়াইয়া রহিল ]

ঠাকুরঝি। তাই তো বললাম দাগ কপালের। (চলিয়া যাইতে উদ্যত হইল)

নিতাই। দাঁড়াও ঠাকুরঝি।

ঠাকুরঝি। আবার ডাকছ ক্যানে কবিয়াল? আর কি বলবে?

নিতাই। দুধ দিয়ে যাও।

ঠাকুরঝি। নেবে? (উৎফুল্ল হইয়া উঠিল মুহূর্তে)

নিতাই। দিয়ে যাও।

ঠাকুরঝি। কিন্তু কলঙ্ক—

নিতাই। সে কলঙ্ক কপালের ঠাকুরঝি! আর—

ঠাকুরঝি। আর—

নিতাই। আর? তা হ'লে শোন—

চাঁদ দেখে কলঙ্ক হবে বলে কে দেখে না চাঁদে?
তার চেয়ে চোখ যাওয়াই ভাল; কাজ কি বল বাঁচার সাধে॥

ঠাকুরঝি কপালের কলঙ্ক মাথায় করলেই শিরোপা। সে কলঙ্ক আমার শিরোপা। দুধ দিয়ে যাও। দাও। ( সে ঘটি পাতিল, ঠাকুরঝি দুধ ঢালিয়া দিল ) গানের কলি আজ হু-হু করে আসছে ঠাকুরঝি—

ওগো চাঁদ তোমার লাগি
না হয় আমি হব বৈরাগী ;
পথ চলিব রাত্রি জাগি—ঘুচিয়ে দিয়ে সকল বাধে।

## ষষ্ঠ দৃশ্য

### চায়ের স্টল

[ বেনে মামা ; বিপ্রপদ ; রাজন। ঝুমুর দলের মাসী ও নির্মলা। ]

বিপ্র। দে দে, জলদি জলদি দে।

রাজন। আড়াই সের জিলেইবী, আওর আড়াই সের গরমা গরম বেগুনী, আওর মুড়ি হম ঘর সে লে আয়েগা।

বেনে। তু কিন্তু বউয়ের কাছে গাল খাবি রাজন।

রাজন। উ বাত তুম ছোড জী। উ বাত হামারা হ্যায়।

বেনে। লোকেও গাল দেবে।

বিপ্র। দেখবি বেটা গানের সময় ভিড়। বহুৎ বঢ়িয়া ঝুমুর।

বেনে। গান সকলেই শুনবে, চাঁদা চাইলেই গাল দেবে। যেমন কাণ্ড। ট্রেনে যাচ্ছে ঝুমুর দল—বাস—

মাসী। কি করব বাবা। টেনে নামালে আমাদের। বলে গাওনা করে যেতেই হবে। এই রাজা সাহেব আর এই ঠাকুর।

বিপ্র। আরে হ্যাঁ-হ্যাঁ, ঠিক আছে।

রাজন। হাঁ-হাঁ, আলবৎ ঠিক হ্যায়। চাঁদা সব কোই দেগা। ঘাড় পাকড়কে আদায় করুঙ্গা। নেহি তো দোকানী লোক্‌কে মাল গরবর হোগা জী! আইয়ে মৌসী আইয়ে। হামারা ওস্তাদকে ছুঁয়া আইয়ে। ক্যায়সা ওস্তাদ দেখিয়ে গা। ( অগ্রসর হইল )

মাসী। (বেনে মামাকে) হ্যাঁ বাবা, টাকাকড়ি দেবে তো?

বেনে। তা পাবে। সে টাকা না উঠলেও রাজা ধার করে দেবে। যাও।

[ মাসী নির্ম্মলা চলিয়া গেল, রাজন আগে আগে গেল ]

বেনে। এ আপনি অন্যায় করলেন গুরুদেব। রাজনকে গচ্চা লাগবে।

বিপ্র। লাগে লাগবে। বাব্বা, ছোটলোক বেটার গান শুনে কানে চড়া পড়ে গিয়েছিল। বেটার মুখ দেখে চোখ মাটি হবার জো। একটা মেয়ে যা আছে বুঝলি বেটা বেনেমামা—আ—তা যেন ধারালো লম্বা ইস্পাতের একখানা ছুরি। তার বোল কি? রাজাকে আমি উস্কে দিলাম। রাজা নামতে বললে—তা বললে—টাকা? টাকা দেবে তো? রাজা বললে, জরুর। তো বললে—হ্যাঁ নাগর, তাই বলছি, টাকা দাও নাচি গাই—টাকা দাও তোমার শ্রীচরণের দাসী। নইলে, তুমি কে? আমি কে? তুমি সাপ তো আমি নেউল। তুমি নদীর এ-কূল আমি নদীর ও-কূল—টাকা দিয়ে সাঁকো বাঁধো তো মিলি; নইলে, মাঝে অগাধ জল।

## সপ্তম দৃশ্য

### নিতাইয়ের বাসা

[ নিতাই একপাশে দাঁড়াইয়া। ঝুমুর দলের মেয়ে দুজন, নির্ম্মলা ও ললিতা বসিয়া আছে। রাজা খাবার নামাইতেছে। বসন সবশেষে প্রবেশ করিল। ]

বসন। কই হে? কোথায়—কে তোমার ওস্তাদ না ফোস্তাদ। ভাল গান করে আবার ভাল চা-ও করে। কই?

রাজন। দেখো ওস্তাদ—ক্যায়সা এক ওস্তাদিন লে আয়া। আওর মেরে ওস্তাদিন ইয়ে দেখো মেরা ওস্তাদ।

বসন। এ—ই তোমারা ওস্তাদ? অ-মা-গ-এযে ফ্যালফেলিয়ে তাকায় গো!

রাজন। হাঁ হাঁ—ফ্যালকেলিয়ে তাকাতা লেকিন ছোড়েগা তান তব তো বান মাফিক কলেজা মে বয়ঠ যায়গা।

বসন। বল কি? এমন?

রাজন। হাঁ-হাঁ বইঠিয়ে, মেরি ওস্তাদিন।

[ বসন একেবারে মেঝের উপর শুইয়া পড়িল ]

বসন। ( শুইতে শুইতে ) আর বইঠিয়ে নয়। শরীর আর বইছে না। আমি শুলাম। আঃ—কি ঠাণ্ডা মেঝে!

[ মাসী প্রবেশ করিল ]

মাসী। কই বাবা চা হ'ল। এ কি! বসন—জ্বর-গায়ে তুই ঠাণ্ডা মেঝের ওপর শুলি!

বসন। কই হে ওস্তাদ না ফোস্তাদ—চা দাও ভাই! সেই তোমার ভাল চা। তার ওপরে রসের চা।

মাসী। সব সময়ে সব জায়গাতেই ঢং তোর! ওঠ, জ্বর-গায়ে মেঝের ওপর শোয় না। ওঠ।

বসন। ( মেঝের উপর যেন গড়াগড়ি দিতে চাহিল ) মাসী গো—বড় ঠাণ্ডা। যেন মায়ের কোল। দেহ আমার জুড়িয়ে গেল।

[ এই সময়েই নিতাই রাজনকে একপাশে ডাকিয়া বলিল— ]

নিতাই। এরা কারা রাজন! কোথা থেকে এল?

রাজন। বহুৎ বঢ়িয়া ঝুমুর নাচনেওয়ালীকে দল। টেরেন মে আলেপুরকে মেলা যাতি থি। বস হম অউর বিপ্য মহারাজ উতার লিয়া। রাতকো গানা হোগা।

নিতাই। তা আমার এখানে—

রাজন। আরে ছোকরী লোগোকো কাঁহা রাখে গা? তুম ওস্তাদ,—তুমার ঘরমে কোই নেহি—তুমারা হিয়া লে আয়া। তুম কবিয়াল—ই লোগকে তুম সমঝে গা?

[ পিছনে খোলা জানালার ওধারে দাঁড়াইয়াছিল ঠাকুরঝি। সে দেখিয়া চলিয়া গেল। ]

রাজন। বানাও চা বানাও। পানি তো তৈয়ার হ্যায় তুমারা। হম আভি আয়া— [ প্রস্থান ]

[ নিতাই আগাইয়া আসিল ]

নিতাই। বসুন আপনারা ভাল করে, আমি চা আনছি।

বসন। আন—আন! তুমি কেমন লোক! দেখছ না মরে যাচ্ছি আমি।

নিতাই। আনছি। কিন্তু উনি—

মাসী। মাসী। আমি ওদের মাসী। তোমারও মাসী। আমাকে মাসী বলো।

নিতাই। মাসী বলছিল—তোমার জ্বর, মেঝেতে শুয়েছ—। একখানা মাদুর দোব? ভালো মাদুর।

বসন। কি বললে? মাদুর? মাদুর দেবে আমাকে? এত দরদ?

[ খিল্ খিল্ করিয়া হাসিয়া উঠিল ]

মাসী। মরণ, তাতে হাসির কিসের?

বসন। বয়সের কথা তুমি ভুলে গিয়েছ মাসী। ওই দেখ নির্ম্মলা ললিতে হাসছে। ওস্তাদ আমার প্রেমে পড়েছে।

নিতাই। তোমাতে আমাতে প্রেম? না?

ললিতে। কেন দোষ কি!

বসন। এত ভয়!

নিতাই। ভয় নয়।

বসন। তবে?

নিতাই। শুনবে? বলব?

বসন। বল তবে তো শুনি।

নিতাই। ( সুরে গাহিল ) ফুলেতে ধুলাতে প্রেম
হয় না কো ফুল ফোটার কালে।
ফুল ফোটে সই আকাশ-মুখে
চাঁদের প্রেমে হেলেদুলে।
ধূলা থাকে মাটির-বুকে

চরণতলে অধোমুখে
ফুল ঝরিলে করে বুকে
সেই লেখা তার পোড়া কপালে।

ললিতে } অ-মা-গ। এ যে বেশ!
নির্ম্মলা }

বসন। কয়লার মধ্যে পোড়া আগুন—জ্বলছে ধিকিধিকি। ছ্যাঁকা দেয়।

নিতাই। তোমরা বস। আমি চা আনি। (ভিতরে চলিয়া গেল)

মাসী। (নিতাইয়ের গমন পথের দিকে চাহিয়া) এ যে সুরেলা গলা—গলাতে মধু রয়েছে!

ললিতা। ওকে আমাদের দলে লাও মাসী। লারানকে তাড়াও। জ্বালিয়ে খেলে। বসনের পরানটা তো কণ্ঠাগত করেছে।

বসন। না। দরকার নাই।

মাসী। মাগো, লারানের ওপর তোর এখনও এত টান!

বসন। তাকে আমি লাথি মেরে তাড়াব। কিন্তু—না, আর লোকে কাজ নাই! (হঠাৎ উঠিয়া বসিল) ও আমাকে গাল দিলে মাসী! গানের মানে বুঝে দেখ।

মাসী। এ অন্যায় বলছিস্ বসন। গান—গান। গানে আছে—

বসন। এ ওর নিজের গান। শুধিয়ে দেখ তুমি। বেঁধে বললে।

মাসী। ওমা। তা হলে তো গুণের গুণমণি লো। বাহারের পদ।

বসন। বলি ওহে। ওহে গুণমণি!

নেপথ্যে নিতাই। আমাকে বলছ? (থালার উপর চায়ের ভাঁড় ও কেত্‌লি লইয়া প্রবেশ করিল)

বসন। নইলে আর কাকে বলব? বলি এত দেরি কেন? চায়ে কিছু মেশাচ্ছিলে নাকি?

নিতাই। (চায়ের ভাঁড় দিয়া) বুঝে খেয়ো। চায়ের সঙ্গে যোগবশের রস দিয়েছি।

বসন। (চায়ে চুমুক দিয়া) বল কি! পীরিতে কুলোল না! শেষে যোগবশ?

নিতাই। ( অন্যদের চা দিতে দিতে—ছড়া )

প্রেম-ডুরি দিয়ে বাঁধতে নারলেম হায়
চন্দ্রাবলীর সিঁদুর শ্যামের মুখ চাঁদে—
আর কি উপায় বৃন্দে এনে দে এনে দে
বশীকরণ লতা বাঁধব ছাঁদে ছাঁদে॥

মাসী। বলিহারি বলিহারি।

নির্মলা। হ্যাঁ ময়না বলে ভাল।

মাসী। এ কি তোমার নিজের ছড়া বাবা?

নিতাই। আজ্ঞে হ্যাঁ। একটুকুন আধটুকুন ছড়া গান বাঁধি।

মাসী। ওই গান? ফুলেতে ধুলোতে প্রেম—

নিতাই। ও-ও আমার।

মাসী। সঙ্গে সঙ্গে বেঁধে স্বর দিলে?

নিতাই। আজ্ঞে হ্যাঁ। আমি কবিয়াল তো!

মাসী। খাসা! খাসা! খাসা গলা, তেমনি পদ! তা—তা—এ নাইনেই থাকবে তো বাবা? না চাষবাস কাজ-কম্ম—

নিতাই। না! আমার জমি নাই। পথের মানুষ, এই পথেই এসেছি। এই আমার পথ।

মাসী। বিয়ে কর নাই বাবা?

নিতাই। না।

মাসী। তবে, আমাদের দলে এস না বাবা। আমাদের কবিয়ালটা ভারি মাতাল, ভারি বদ। তা'কে তাড়াব আমরা। আমি তোমাকে ছেলের মত যত্ন করব। বসন, এই বসন তোমায় দেখাশুনো করবে।

বসন। ( উঠিয়া দাঁড়াইল ) হরিবোল হরিবোল! আমি উঠলাম মাসী!

মাসী। উঠলি? উঠলি কোথা?

বসন। ওহে নাগর, তোমাদের এখানে পুকুর কোথা বল তো? চান করব।

মাসী। চান করবি?

নিতাই। জ্বর-গায়ে চান করবে?

বসন। ও জ্বর চন্দ্রাবলীর প্রেমজ্বর, ধুয়ে দিলেই মুছে যাবে। আমি ভাই বাসি গায়ে থাকতে পারি না। গায়ে গন্ধ লাগে!

মাসী। নিমুনি হবে, মরবি।

বসন। হলে টেনে পথের ধারে ফেলে দিও। তাইতো নেকন আমাদের। (বাহির হইয়া যাইতে যাইতে) হ্যাঁ—ভাল মনে পড়েছে। ওই ধুলোর নাগরকে বলছি। কি হে রাগ করলে না তো? তুমি ভাই নিজেই বলেছ—তুমি ধুলোর নাগর?

নিতাই। না-না-না। আরে ফুলের ওপর কি কথনও' ধুলো রাগ করে না রাগ সাজে। বল কি বলছ বল।

বসন। দু আনার মাছ এনে দেবে! আমার আবার মাছ বেশী না হ'লে ভাত রোচে না। আমাদের সাজার হেঁসেলে কুচো চিংড়ী। দেবে এনে (খুঁট খুঁলিতে লাগিল)

নিতাই। দাও।

বসন। তা আমি জানি। বলবার আগেই খুঁট খুলেছি। (মুচকি হাসিল—হাসিয়া দিতে গেল)

নিতাই। আলগোছে ভাই, আলগোছে। (হাত সরাইয়া লইল)

বসন। (চমকিয়া কঠিন হইয়া উঠিল) কেন! (মুখের দিকে চাহিয়া) চান করতে হবে নাকি!

নিতাই। ধুলো, ধুলো লাগবে, রাঙা ফুলের গায়ে ধুলো লাগবে।

বসন। (মাটিতে পয়সা ফেলিয়া দিল) তাই আলগোছেই দিলাম। দো আনিটা তুমি তুলে নিয়ে শুঁকে দেখো, চেকেও দেখো—ওতো ফুলের গন্ধও আছে, মধুও আছে। [প্রস্থান]

মাসী। তুমি যেন কিছু মনে করো না বাবা। ও ওই রকমই বটে।

নির্ম্মলা। বড় বদ মেজাজ। না—এত ভাল নয়।

নিতাই। না-না-না। এতো কথার খেল মাসী। আমি যে কবিয়াল। আমি মাছ নিয়ে আসি।

মাসী। দাঁড়াও বাবা। আমার কথাটার জবাব তো দাও নাই। কি বলছ?

নিতাই। কি কথা বলুন তো?

মাসী। আমাদের দলে—

নিতাই। না মাসী। সে আমি যাব না।

মাসী। দলে এলে দেখবে, বসন এমন লয়, ভুগে ভুগে ও এমন হয়েছে। আর বড় দাগাও পেয়েছে।

নিতাই। না মাসী। জোড়হাত করছি।

মাসী। আচ্ছা তবে এখন আমরাও আসি। দেখি রান্না-বান্নার কতদূর হ'ল। আয় লো।

[ সকলের প্রস্থান। নিতাই বিপরীত দিকে বাহির হইতে উদ্যত হইল। প্রবেশ করিল ঠাকুরঝি ]

নিতাই। ঠাকুরঝি।

ঠাকুরঝি। গেল? ওরা গেল? ওই মেয়েটা শুয়েছিল—যেন তারকেশ্বরে হত্যে দিয়েছিল। মরণ।

নিতাই। তুমি এখনও বাড়ী যাও নাই?

ঠাকুরঝি। না সেই রেতে ঝুমুরগান শুনে বাড়ী যাব। জামাইদাদা বললে। তুমি উদিগে গান শুনাইছিলে?

নিতাই। হ্যাঁ। ওই মেয়েটাকে বলছিলাম—ফুল। শিমুল ফুল। শুধু বরণ সার।

ঠাকুরঝি। তা বটে, আমাদের মত কুচ্ছিৎ লয়। কালো লয়।

নিতাই। তুমি চাঁদ ঠাকুরঝি। তুমি আকাশে থাক। তুমি এখন দিদির ঘরে যাও। দিদি জানতে পারলে বকবে। আমি বাজার থেকে আসি। ( ঠাকুরঝি চকিতের মত চলিয়া গেল। নিতাই গুন গুন করিতে করিতে বাহির হইয়া গেল )

নিতাই। আহা—রাঙা বরণ—। রাঙা বরণ--। ( প্রস্থান )

[ রঙ্গমঞ্চ কয়েক মুহূর্তের জন্য খালি পড়িয়া রহিল। ক্রমে রাত্রি নামিল। রাজন একটা হেজাক আলো লইয়া প্রবেশ করিল। ]

রাজন। বাস, সতরঞ্চ বিছা দিয়া। বাত্তি ঠিক কর লিয়া, আব তো বরাব্বর হো গিয়া। লাগাও গানা লাগাও বাজানা ওস্তাদ! ( স্টেশনে ঘণ্টা পড়িল ) আ-ই বাস টোয়েন্টি-ওয়ান আ গয়ি। ( বাত্তিটা রাখিয়া ) ওস্তাদ! ওস্তাদ! কাঁহা গয়া ওস্তাদ?

নেপথ্যে মাস্টার। রাজা। এই বেটা রাজা! বেটা ঝুমুর নিয়ে মেতেছে! ওরে—রা-জা।

রাজন। যাতা—হুজুর—। আভি আয়া! (দ্রুত বেগে প্রস্থান)

[ নিতাইয়ের প্রবেশ ]

নিতাই। রাঙা বরণ শিমূল ফুলের—সখীরে—( গুন গুন করিতে করিতে ঢুকিয়া থামিয়া গেল। চারিপাশ দেখিল। আলোটা নাড়িল। ডাকিল—রাজন।)

[ প্রবেশ করিল বসন্ত—আসরের সাজে ]

বসন। মাসী? মাসী আসে নাই? অ-মা। এ যে রোশনাই করে বসে আছ ধুলোর নাগর? কার জন্যে হে?

নিতাই। বা-বা-বা। ভারি সুন্দর সেজেছ তুমি।

বসন। বল কি? সত্যি?

নিতাই। সত্যি।

বসন। তা হ'লে যদি বলি আমার জন্যেই আলো জ্বেলে বসে আছ!

নিতাই। তুমি খুশী হলে তা-ই বলছি।

বসন। আমি খুশী হ'লে? আমি খুশী হইনে হে। কিছুতেই হইনে। কিন্তু মাসীকে তুমি কি বলেছ?

নিতাই। কি বলেছি?

বসন। আমাদের দলে তুমি যাবে না?

নিতাই। হ্যাঁ বলেছি।

বসন। কেন? জাত যাবে?

নিতাই। আমি নিজেই অচ্ছুৎ, ছোট জাত—বিশ্ব-বেহ্মাণ্ডের লোক ঘেন্না করে—

বসন। আমরা আরও অচ্ছুৎ—তুমিও আমাদের ঘেন্না কর? কিন্তু কবিয়াল—তুমি তো কবিয়াল!

নিতাই। হ্যাঁ কবিয়াল। তবে ছোট—নেহাৎ ছোট!

বসন। আমরা কবিয়ালদের দোয়াকি করি, নাচি তাদের আসরে। তবে তুমি ঘেন্না করবে কেন?

নিতাই। সে কথা থাক ভাই।

বসন। কেন? থাকবে কেন? কবিয়াল—মুখে যখন ঘেন্না কর বল তখন চোখে তোমাদের—। কবিয়াল আমি খুব ভাল নাচি। যখন আসরে নাচি —তখন তোমাদের চোখগুলো হয় জানোয়ারের চোখ (সে মুহূর্তে নাচের ভঙ্গি করিয়া দাঁড়াইল) তুমি তো মুখে মুখে গান বাঁধো। কই আমি কেমন—গান বেঁধে গাও দেখি।

নিতাই। গাইব?

বসন। গাও। আমি নাচব। গাও।

নিতাই। আহা!—রাঙাবরণ ফুল, রাঙাবরণ ফুল।
দেখে যা বাহার!

বসন। বাঃ কবিয়াল বাঃ—(সে নাচিতে সুর করিল)

নিতাই। আহা রাঙাবরণ শিমুলফুলের বাহার শুধুই সার!
মন ভ্রমরা সামনে কাছে তার!
শুধুই রাঙা ছটা—মধু নাই এক ফোঁটা।
গাছের অঙ্গে কাটা খরধার
বাহার শুধু তার!

বসন। তুমি অতি ইতর কবিয়াল। তুমি অতি ইতর। (প্রস্থান)

নিতাই। ও ভাই। বসন্ত। ও ভাই।

[নিতাই কয়েক মুহূর্ত্ত স্তব্ধ থাকিয়া আলোটা লইয়া চলিয়া গেল। নেপথ্যে বসন্ত তীব্র চীৎকার করিয়া উঠিল— ]

নেপথ্যে বসন। আ—ছাড়! আ—।

নেঃ নিতাই। কে! কে! বসন? বসন?

[নিতাই বাহির হইয়া গেল ও পর মুহূর্ত্তে বসনকে ধরিয়া লইয়া প্রবেশ করিল ]

নিতাই। কি হ'ল? কে? কে তোমার হাত ধরে টানছিল?

বসন। নাগর বল নাগর, পেরেত বল পেরেত—আমার হাত ধরে টানছিল। টাকার লোভ দেখাচ্ছিল। আমি চীৎকার করলাম, তুমি এলে ওরা পালিয়ে গেল। আমার মাথাটা ঘুরে গেল আমি পড়ে গেলাম।

নিতাই। আলোটা পড়ে নিভে গেল। দাঁড়াও আলো জ্বালি।

বসন। না। আমি যাই। আসরে যাই? (উঠিল টলিতে লাগিল)।

নিতাই। (ধরিল) বসন। তুমি টলছ। তুমি কি মদ খেয়েছ? না তো। তবে—একি এ যে জ্বর। আজও তোমার জ্বর?

বসন। জ্বর আমার প্রেমে পড়েছে ভাই!

নিতাই। তুমি শোও। তুমি শোও। এ জ্বরে নাচলে তুমি বাঁচবে না। আমি বলে আসি।

বসন। না। তুমি গেলেই পাপেরা পাঁচিল টপকে ঘরে ঢুকবে। আর মাসী জানে। সন্ধ্যে থেকেই জ্বর এসেছে। মাসী বললে শুয়ে থাক। শুয়েই ছিলাম ইস্টিশানে। তোমার কথাগুলো মনে পড়ল। তোমাকে গোটা কতক কড়া কথা বলতে এসেছিলাম। গাল দিতে এসেছিলাম। তা —তুমিই গাল দিলে। (সে খাটিয়াব উপর শুইয়া পড়িল) আঃ—মাথাটা খসে যাচ্ছে। একটু টিপে দেবে? (নিতাই কপালে হাত দিল) কি ঠাণ্ডা তোমার হাত। আঃ জুড়িয়ে গেল। জুড়িয়ে গেল।

নিতাই। আমার অন্যায় হয়েছে বসন। আমি তোমাকে গাল দিয়েছি।

বসন। তা বেশ করেছ। আমরা তো শিমুল ফুলই বটে।

নিতাই। না তুমি এমন নাচতে পার, গাইতে পার—। তুমি শিমুল ফুল নও।

বসন। তবে?

নিতাই। কেয়াফুল!

বসন। কেয়াফুল! কে! কে!

নিতাই। কোথায়! কে!

বসন। কে যেন—কে যেন উঃ বলে উঠল। ফুঁপিয়ে কেঁদে উঠল।

[জানালায় ঠাকুরঝি দাঁড়াইয়াছিল—সরিয়া গেল]

নিতাই। কই কে? কেউ তো নাই!

বসন। জ্বরের ঘোরে তবে ভুল শুনেছি?

নিতাই। তুমি কেয়াফুল। তোমার দোষ সে বিধির ভুল।

হায় করিল কে ভুল!

মন মাতানো বাসে ভরা সারা বুক
করাত কাঁটার ধারে ঘেরা কেয়াফুল।

[ গান শেষ হইবামাত্র ঝপ করিয়া কি আসিয়া পড়িল। উভয়েই চমকিয়া উঠিল। ঠাকুরঝি জানালা হইতে সরিয়া গেল। নিতাই উঠিয়া দাঁড়াইল ]

বসন। ও কে। কে গেল?

নিতাই। কেউ না।

বসন। কেউ না? (বসন জানালায় গিয়া দাঁড়াইল। নিতাই দেশলাই জ্বালিল। মেঝের দিকে চাহিল। হার-ছড়াটা তুলিয়া লইল)

বসন। (ফিরিয়া আসিল হাসিতে হাসিতে) ও মা গো! মেয়েছেলে! কবিয়াল তোমার মনের মানুষ! আমাকে তোমায় ঘরে দেখে ছুটে চলে গেল।

[ হাসিতে হাসিতে সে বাহির হইয়া যাইতে উদ্যত হইল। ]

নিতাই। জ্বর-গায়ে কোথায় যাবে?

বসন। মরতে নয়, আসরে অনেক নাগর পথ চেয়ে আছে। একলা তোমার ঘরে থাকলে কি চলে ধূলোর নাগর! ভুলে যেয়ো। তবে তোমার গান আমি গাইব।

হায় করিল কে ভুল! হায় রে!

বড় মিষ্টিগান। আর দেখা হবে না, চলি।

# তৃতীয় অঙ্ক

## প্রথম দৃশ্য

### ঠাকুরঝির শ্বশুরবাড়ী ( বৃন্দাবনের বাড়ী )

[ প্রাচীন বিশ্বাস মত ভূত প্রেত ঝাড় ফুঁকের সরঞ্জাম সাজানো। এক জন ওঝা খেলারাম ওঝা সরঞ্জাম সাজাইতেছে। শীর্ণকায় নগ্নদেহ দাড়ি-গোঁফ-জটা-সমন্বিত ব্যক্তি। জটা দুই চারিটার বেশী নয়। কপালে সিন্দুরের ফোঁটা। নীরবেঅনর্গল মন্ত্র আওড়ানোর মত ঠোঁট নাড়িতেছে। মধ্যে মধ্যে বলিতেছে— কালী-কালী-কালী। পরিশেষে চীৎকার করিয়া—বোম শঙ্কর। শিবো হে—। দাঁড়াইয়া আছে রাণী ও বৃন্দাবন। ]

রাণী। খবর পেয়ে আমি ছুটতে ছুটতে আসছি। ছুটকির কি হয়েছে বেন্দাবন? কি অসুখ? এ সব কি।

ওঝা। (কথা সে খোনাস্বরে কয়) খেঁলারাম ওঁঝাকে চেন না? এঁ সঁব খেঁলারামের খেঁল। যেঁ বিষের যেঁ মন্তর! এঁই অঁসুখের এই চিঁকিচ্ছে। হুঁ—হুঁ বাবা!

বৃন্দা। বউ অজ্ঞান হয়ে গিয়েছিল দিদি। মাঝে মাঝে দাঁত লাগছে। গুন গুন করে গান গাইছে। কাঁদছে।

ওঝা। এঁর পঁর নাঁচবে। ঘঁর ছেঁড়ে ছুঁটে পাঁলাবে। মানুষের ঘাড়ে কাঁমড়াবে। হুঁ—হুঁ।

রাণী। কি করে হ'ল? সেদিন যে ঝুমুরের আসরে ছিল। আমার পাশেই বসল। তা পরেতে কখন সুট করে উঠে গিয়েছে জানি না। তুমি শুধালে—বউ কোথা। তা—।

বৃন্দা। তুমি বললে, দেখ তা হ'লে ঘরে গিয়েছে। আমি দেখলাম ঘরে নাই। তখন কি করি—ইদিক উদিক খুঁজলাম। শেষ লাইনের ধারে নজর পড়ল কি যেন সাদা মতন পড়ে অয়েছে। গিয়ে দেখি বউ। জ্ঞান নাই, সাড়া নাই। বাক্যি নাই। চোখে মুখে জল দিয়ে জ্ঞান হয় না। শেষে জ্ঞান হোল তো

একেবারে ক্ষেপা মানুষ। কি করব, অনেক কষ্টে কাঁধে করেই একরকম বাড়ী নিয়ে এলাম। মা বললে ওঝা ডাক। ওই নাইন যেখানে হয়েছে সেখানে কত গাছ ছিল। কত গাছে তেনারা থাকতেন।

ওঝা। ভূঁত পেঁরেতে পিশাচ বেঁহ্মদৈত্যি কঁন্ধকাটা গঁলায় দড়ে—কঁত কঁত কঁত। সঁব ঘুঁরে বেঁড়াচ্ছে। বাঁতাসে ভেঁসে বেঁড়াচ্ছে। ক্ষণ পেঁলেই—হুঁ হুঁ বাঁবা।

[ঠাকুরঝি ও শাশুড়ীর প্রবেশ। ঠাকুরঝির চুল খোলা। বেশ অবিন্যস্ত। কাঁধের আঁচল পিঠের দিকে মাটিতে লুটিতেছে। চোখে উদাস বিভ্রান্ত দৃষ্টি ]

শাশুড়ী। বউ মাথায় কাপড় দে। কাপড় দে।

ঠাকুরঝি। (সুরে) গুন গুন করিয়া উঠিল—

করিল কে ভুল হায় রে।

মন মাতানো বাসে—।

আহা তারপর? তারপর কিগো? তোমরা জান?

রাণী। ছুটকি! ছুটকি! কি বলছিস্?

ঠাকুরঝি। তা আবার পারি না? দিনরাত গাল দাও! তা—(হাসিল)

চাঁদ দেখে কলঙ্ক হবে বলে কে দেখে না চাঁদে?

তার চেয়ে চোখ যাওয়াই ভাল কাজ কি বল বাঁচার সাধে?

তা ই কি হল? ভুল! ভুল! (হাসিয়া) লজ্জায় মরে যাই। ছি-ছি-ছি! এমন ভুল? হায় কবিয়াল?

রাণী। হুঁ। সব বুঝেছি আমি। তুমি ঠিক বলেছ ওঝা, ঠিক বলেছ। এ মানুষের কাজ। ডাইন! ডাকিন! রাক্ষস!

ওঝা। হুঁ-হুঁ-বাঁবা, আঁমিও খেঁলারাম ওঁঝা। বুঁনো ওঁলের বাঘা তেঁতুল। বঁস এঁইখানে বঁস। বঁসাও গোঁ।

শাশুড়ী। (ঠাকুরঝিকে ধরিয়া) বউ, এইখানে--এইখানে বস।

ঠাকুরঝি। ক্যানে? আমি পারব না। দুধ নিয়ে আর যাব না। না-না। যাব না! না।

শাশুড়ী। ধরনারে বেন্দা। হাঁ করে দেখছিস কি?

বৃন্দা। হাত-পা আসছে না মা। আমার—( সে উঠিল ) বউ, বউ, এইখানে বস।

রাণী। ওরে রাক্ষস, ওরে ডাইন—ওরে পাষাণ—। আমি চল্লাম। বৃন্দাবন আমি চললাম। সে রাক্ষসকে—। ( প্রস্থান )

[ ঠাকুরঝিকে বসাইল ]

ওঝা। কাঁলী কঁরালী, নরমুণ্ডমালী, উগ্রচণ্ডা, প্রচণ্ডা, চণ্ডা, চামুণ্ডা, হুং হুং হুং হুং, খুং খুং খুং খুং, লুং লুং লুং লুং—

[ রাজনের প্রবেশ ]

রাজন। এ কেয়া ?

ওঝা। চাং চাং চাং চাং, কাং কাং কাং কাং—বল তুই কে বল ? ( ঝাঁটা তুলিল )

[ রাজন ওঝার হাত ধরিল ]

রাজন। খবরদার। চাং চাং চাং চাং ! ( ওঝার গলা ধরিল ) ভাগো হিয়াসে ভাগো। নেহি তো হম মার দেগা।

শাশুড়ী। ওরে মিনসে। সোহাগের বোনাই আমার ! ছাড়। ওঝা ঝাড়তে এসেছে, উনি এলেন আমার সাউকিরি করতে। ছাড় বলছি। বৃন্দাবন, বল না রে।

বৃন্দা। দাদা ?

রাজন। আমি পুলিশে খবর দোব বৃন্দাবন। ওঝা তুমি সাবধান। আমি পুলিশ নিয়ে আসব।

ওঝা। ওঁ সঁব হাঁঙ্গাঁমে খেঁলারাম থাকে না। ছেঁড়ে দাঁও আঁমি চঁলে যাঁই।

রাজন। ঠাকুরঝি ! বহিন ! কেয়া হুয়া বহিন ? ঠাকুরঝি।

ঠাকুরঝি। হায় জামাইদাদা। করিল কে ভুল হায় রে ! আর আমি যাব না। আর আমি যাব না।

রাজন। কি হ'ল তোর ?

ঠাকুরঝি। আমি মরে যাব জামাইদাদা, আমি মরে যাব। সব ভুল, সব ভুল।

রাজন। ওঠ। (ধরিয়া তুলিল) হম ডাকতর বোলনে যাতা। ফিন যব ওঝা ডাকেগা, কি উস্ লেড়কী কি মারেগা, গালি দেগা তো হম পুলিশকে খবর দেগা।

ঠাকুরঝি। বল জামাইদাদা বল—

চাঁদ দেখে কলঙ্ক হবে বলে কে দেখে না চাঁদে?
কাজ কি ওরে কালো চোখে, কাজ কি তবে বাঁচার সাথে?

## দ্বিতীয় দৃশ্য

নিতাইয়ের বাসা

[ নিতাই দাঁড়াইয়া আছে।
নেপথ্যে রাণী গালি দিতেছে। ]

নেঃ রাণী। ওরে ডাইন, ওরে ডাকিন, ওরে রাক্ষস। এত লোভ তোর, এত লালস! ওই কচি মেয়ের উপর—

নেঃ রাজন। খবরদার! তোর জিভ আমি টেনে ছিঁড়ে দোব! চোপ!

নিতাই। (গুন গুন করিয়া গাহিল—)

চাঁদ তুমি আকাশে থাক, আমি তোমায় দেখব খালি
ছুঁতে তোমায় চাইনাকো চাঁদ, সোনার অঙ্গে লাগবে কালি!

সেই ভাল আমার হাতে কালি আছে। তোমার অঙ্গে কালি লাগবে। আমার কলঙ্ক সইতে পারি। তুমি নিষ্কলঙ্ক চাঁদ। তোমার ঘরে তুমি চিরকাল ঝলমল কর। আমি চলে যাব। চিরদিনের জন্যে চলে যাব—

চলব আমি দেশান্তরে
আঁধার দেশের পাতালপুরে
তুমি ষোল কলায় ফুটে জ্যোৎস্নাধারা ঢাল খালি॥

নেঃ রাজন। ওস্তাদ—(রাজন প্রবেশ করিল।)

নিতাই। রাজন, কেমন আছে ঠাকুরঝি?

রাজন। তুমি আমাকে এতদিন বলনি কেন?

নিতাই। কি রাজন ?

রাজন। ঠাকুরঝি তোমাকে ভালবাসে! তুমি—

নিতাই। মিথ্যে বলব না রাজন, হ্যাঁ বাসি। কিন্তু বিশ্বাস কর মনের অজান্তে ভালবেসেছি। আমি গান গাইতাম সে শুনত। কিন্তু কোনদিন তার অঙ্গ আমি স্পর্শ করিনি, কোনদিন পাপদৃষ্টিতে চাই নি। (হাত তুলিয়া) ওই ওপরে যিনি আছেন তিনি সাক্ষী।

রাজন। জানি ওস্তাদ, আমি জানি—উ তুম করনে নেহি সকতা হ্যায়।

নিতাই। তুমি জানবে না তো কে জানবে রাজন—

রাজন। উ পাগল হোগেয়ি তুমারা লিয়ে। আর—

নিতাই। পাগল ?

রাজন। হাঁ। আব তুম উসকো বাঁচাও। হামারা বাত শুনো।

নিতাই। কি বল ?

রাজন। তুম উস্‌কো সাদি কর লেও, বৃন্দাবনকো সাথ উসকো সাদি তোড় দেগা—

নিতাই। না রাজন, না, সে হয় না।

রাজন। কাঁহে ?

নিতাই। তুমি ভুলে গেলে রাজন আমরা জাতে আলাদা।

রাজন। জাত কেয়া ? ভালবাসামে জাত কেয়া ?

নিতাই। না, না, রাজন, তবু হয় না—

রাজন! কেঁও ?

নিতাই। কারো পাতানো ঘর কি ভেঙ্গে দিতে আছে ভাই। যে দুঃখ আমার বুকে আছে সেই দুঃখু বাজবে বৃন্দাবনের বুকে। তোমার শাশুড়ীর কথা ভাবো রাজন, তোমাদের জাতের কাছে তাদের মাথা হেঁট হ'য়ে যাবে। না রাজন, তা হয় না রাজন। বৃন্দাবন সুখে থাকুক, দিন গেলে ঠাকুরঝির মন আবার সুস্থ হবে, ঘরে বসবে। ভগবান তাকে সুখী করবেন। হ্যাঁ, এই দেখ পাঁচটা টাকা ঠাকুরঝির দুধের দাম, ডাক্তারবাবুকে দিয়ে ভাল করিয়ে দেখিও। আর এই হারটা—না, এটা থাক।

রাজন। তুমহারা বাত হাম নেহি শুনেগা ৺বিয়াল। হাম যাতা হ্যায় ডাক্তারকা পাশ। হাম উসকো জরুর বাঁচায়েগা। ঠাকুরঝি ভাল হোগা।

উসকো পুছেগা উয়ো ক্যা চাহতী হ্যায়। উয়ো যো বোলেগী হাম ওহি করেগা। বাকী ভরসা সিয়ারাম কা চরণ, আর তুমহারা ধরম! (প্রস্থান)

নিতাই। হে ভগবান, বল প্রভু আমি কি করি? না। অধর্ম হবে। না বিয়ে করলেও, ঠাকুরঝিকে দেখিয়ে বলবে—না আমি চলে যাব। দেশান্তরে আঁধার দেশে।

নেপথ্যে। নেতাইচরণ!

[ মাসীর দলের বেহালাদার প্রবেশ করিল ]

নিতাই। কে?

বেহালাদার। আমাকে চিনতে পারলে না?

নিতাই। ও তুমি তো ঝুমুরদলের বেহালাদার?

বেহালাদার। হ্যাঁ ভাই। বিপদে পড়ে এসেছি। আমাদের দলের কবিয়াল লারান পালিয়েছে। বসনের সঙ্গে ঝগড়া হয়েছিল। মদের জন্য বসনের আংটি চুরি করেছিল। বসন তাকে লাথি মেরেছে। সে পালিয়ে গিয়ে আর এক ঝুমুরদলে মিশেছে। আমাদের দলে কবিয়াল নাই। শুধু নাচে আসর জমছে না। তার ওপর লোকটা অন্য দলে থেকে আমাদের গালাগাল করছে। আমাদের মাথায় জুতো মারছে ভাই। ঝুমুরদলে তুমি থাক, না থাক, এবারের মত আমাদের মান বাঁচাও। মাসী পাঠালে, বললে—সে লোক ভাল, তাকে তুই গিয়ে নিয়ে আয়। (হাত ধরিয়া) তোমাকে যেতে হবে ভাই।

নিতাই। তাই তো ভাই। ঝুমুর দলের পাল্লা—

বেহালাদার। বসন বলে দিয়েছে আলাদা ক'রে। বলেছে—তার মানটা এবারকার মত রাখ তুমি। দল সুদ্ধ তারওপর রেগেছে। বাক্যিবাণে মাসী তার শরশয্যে পেতে দিয়েছে কবিয়াল। লোকটা যা করুক এই মেলার মুখে সে তাকে কেনে লাথি মারলে, ক্যানে তাড়ালে? বসন বলেছে—তুমি তাকে গিয়ে বলো—সে বুঝবে। কি বললে—ভগবান ভুল করেছে—আমার অঙ্গে অনেক কাঁটা! তা বলে সেও কি আসবে না আমার দুঃখের সময়ে?

নিতাই। (হাসিল। ঘাড় নাড়িয়া গুন গুন করিল— )

করিল কে ভুল হায়রে—

বেহালাদার। বসনও এই গান গাইছে—

মন মাতানো বাসে ভরা সারা বুক—
করাত কাঁটার ঘেরে ঘেরা কেয়াফুল।

নিতাই। চল আমি যাব। (টিনের স্যুটকেশ তুলিয়া লইল) দাঁড়াও। ধর। (সে নতজানু হইয়া বসিল, প্রণাম করিল) মা গো! আমার সব অপরাধ তুমি ক্ষমা করো মা। মাগো!

বেহালাদার। ঝুমুরদলে গেলে কি এতই পাপ হয় কবিয়াল?

নিতাই। না ভাই। আমি দেশ ছেড়ে চলে যাব বলে পুঁটলি বেঁধেছিলাম। যাবার মুখে তুমি এলে। মা চণ্ডীকে বলছি—কত অপরাধ করেছি, সব ক্ষমা করো। আর আমি হয়তো ফিরব না ওস্তাদ!

[ বাহিরে ট্রেনের ঘণ্টা বাজিল, হুইসিল বাজিল। ট্রেনের শব্দ হইল

(রাজনের প্রবেশ)

রাজন। ওস্তাদ, কবিয়াল! কাঁহা যাতা হ্যায়? কবিয়াল!

নিতাই। বায়না এসেছে রাজন। ডাক এসেছে।

রাজন। কব লউটেগা। কবিয়াল—কবে ফিরবে?

নিতাই। জানি না। যাচ্ছি কাটোয়া, সেখান থেকে অগ্রদ্বীপ, সেখান থেকে ডাঁইহাট নবদ্বীপ—তারপর ওপারে শান্তিপুর—

রাজন। দুনিয়া ভোর তুমারা বয়না আয়া ভাই? কবিয়াল!

নিতাই। দুনিয়া ভোর। রাজন, দুনিয়া ভোর।

## তৃতীয় দৃশ্য

[ ঝুমুর দলের আস্তানা। বসন্তের ঘর। বসন্ত চুপ করিয়া বসিয়া আছে। সামনে প্রদীপ জ্বলিতেছে। সে উস্কাইয়া দিতেছে আর গান গাহিতেছে। মাসী ঘরে প্রবেশ করিল। আসবাব নাই। শুধু একখানা খাটিয়া।]

মাসী। বসন! কই লো তোর সাজগোজ হল? কাপড় ছাড়লি?

বসন। (প্রদীপ উস্কাইয়া দিতে দিতে বলিল) মাসী!

মাসী। এ কি লো? এখনো বসে বসে পিদিমে শলতে উস্কে খেলা করছিস? নির্মলা ললিতের সাজ হয়ে গেল!

বসন। তুমি ওদের নিয়ে ঘুরে এস মাসী। আমি যাব না।

মাসী। (ধমক দিল) বসন!

বসন। (আর্তভাবে) মাসী—

মাসী। ও সব ঢঙ, আমার কাছে চলবে না।

বসন। আমি আর আসরে দাঁড়িয়ে গাল খেতে পারব না। কাল আমাকে—

মাসী। নেড়ী কুত্তী বলেছে। বেশ করেছে। তার আমি কি করব? আমাদের গাল দেয় নাই?

বসন। আমি না থাকলে নারাণ তোমাদের গাল দেবে না মাসী।

মাসী। তাতে আরও ভাল হবে। লোকে নির্মলা ললিতাকে দেখে হরি-বোল বলে চলে যাবে। তোর চটকের নাচে তবু দশটা লোক দেখে— দু-দশ আনা পড়ে।

বসন। তোমার পায়ে পড়ি মাসী, তোমার পায়ে পড়ি!

মাসী। তাতে পেট ভরবে না বসন। এতবড় দলের দু'বেলা খোরাক আছে। এক-একজনের মোষের খোরাক। ওঠ!

বসন। (এবার দৃঢ়ভাবে) না। আমি যাব না। পারব না।

মাসী। তুই নারাণকে তাড়িয়েছিস। লাথি মেরে তাড়িয়েছিস—।

বসন। আমার আংটি চুরি করেছিল, তাকে আমি লাথি মেরেছি বেশ করেছি।

মাসী। এইবার তা হ'লে তোকে আমি ঘাড় ধরে বার করে দোব এখুনি—।

বসন। যাব। অন্য দলেও আমাকে লুফে নেবে।

মাসী। আমি বলে দোব—তোর সেই ব্যামো—

বসন। ( চীৎকার করিয়া উঠিল ) মাসী!

মাসী। ওঠ তা হ'লে, কাপড় ছাড়। সাজগোজ কর।— ( প্রস্থান )

[ বসন কয়েক মুহূর্ত দাঁড়াইয়া রহিল। নিজের বাঁধা চুল খুলিয়া ফেলিল। তারপর খাটিয়ার তলা হইতে বোতল বাহির করিল। এবং বোতলের মুখ হইতেই পান করিল। বোতলটা রাখিয়া দিল। নিজের কপালে বারবার হাতের তালু দিয়া আঘাত করিল। কঠিন আক্রোশ ফুটিয়া উঠিল। ]

বসন। এই! এই! এই! এই!

ঢুলি। বসন! চা!

বসন। ( ক্ষিপ্ত হইয়া ) বেরিয়ে যা, বেরিয়ে যা, হারামজাদা—।

[ খাটিয়ার পাশেই ছিল একটা জলের গেলাস, সেটা তুলিয়া লইয়া ছুঁড়িয়া মারিল। গেলাসটা তাকে আঘাত করিল না; ঝনঝন শব্দে মাটিতে আছাড় খাইয়া পড়িল। ঢুলিটা চায়ের ভাঁড় ফেলিয়া দিয়া "মাসী মাসী" বলিয়া বাহির হইয়া পলাইল। বসন আবার বোতল তুলিয়া খানিকটা পান করিল। নেপথ্যে কোলাহল উঠিল— এসেছে-এসেছে-এসেছে-

নেপথ্যে মাসী। বসন! বসন! ( বসন্ত চঞ্চল ও ভীত হইয়া চারিদিকে চাহিয়া ছুটিয়া ভিতরের ঘরে প্রবেশ করিল; বেহালাদার, মাসী ও নিতাই প্রবেশ করিল। )

মাসী। বসন! বসন!

নেঃ বসন। আমি যাব না। আমি যেতে পারব না।

বেহালাদার। বসন! বেরিয়ে এস।

নেপথ্যে বসন। না-না—না।

বেহালাদার। আমি ফিরে এসেছি বসন!

[ বসন্ত বাহির হইয়া আসিল ]

বসন। সে এল না?

[ নিতাই সামনে আসিল ]

নিতাই। না, আমি এসেছি বসন!

বসন। এসেছ? তুমি এসেছ! ( ছুটিয়া সে কাছে আসিল। তাহার কণ্ঠে নেশার জড়িমা আসিয়াছে ) তোমাকে সেদিন ঠাট্টা করেছিলাম, বলেছিলাম —ধুলোর নাগর; আজ বলছি—সে ধুলো ব্রজের ধুলো। তুমি আমার ব্রজেব নাগর। আমার ছিদ্দ কুম্ভে জল রেখেছ, বড় অপমানে আমার মান রেখেছ।

[ নিতাইয়ের হাত ধরিল ]

নিতাই। তুমি মদ খেয়েছ বসন!

বসন। খেয়েছি, বড় অপমান কবিয়াল—অপমানের জ্বালায় খেয়েছি।

[ মাসী হাসিয়া বেহালাদারকে ইঙ্গিত করিল। উভয়ে বাহির হইয়া গেল। ]

বসন। আরও খাব। এইবার আনন্দে খাব। ( সে গিয়া বোতল তুলিয়া লইল। নিতাই গিয়া বলিল )

নিতাই। না, খেয়ো না।

বসন। তুমি খাও। না না, ভাল মদ আছে। বিলাতী রম মদ। খাই নাই, রেখে দিয়েছি যদি তুমি আস। এই যে খাও।

নিতাই। না। আমি মদ খাই না।

বসন। আজ খাও, খেতে হবে।

নিতাই। না।

[ মাসী পুনরায় প্রবেশ কবিল ]

মাসী। খাও না বাবা। গায়ে বল পাবে মনে তেজ পাবে। একটুকুন ঘোর হ'লে গান ভাল হবে। খাও।

নিতাই। না মাসী। আমি অচ্ছুৎ জাতের ছেলে। সাত পুরুষ মদ খেয়েছে, দাঙ্গা করেছে, খুন করেছে, আরো অনেক কিছু করেছে। মাসী, তাদের

পথ আমি ধরি নাই। মদও খাই না। কিন্তু দেহে তো সেই রক্ত আছে মাসী। মদ খেলে সে রক্তে আগুন ধরে যাবে।

মাসী। তবে আর দেরি করো না বাবা। আসর বসে গিয়েছে। চল। বসন, তুই কাপড় ছাড়লি না? চুল পর্য্যন্ত খুলে ফেলেছিস?

বসন। এলো চুলে নাচব মাসী, আজ এলো চুলে নাচব আমি।

[ বলিয়াই সে গান ধরিয়া নাচ স্থরু করিল ]

আমার এলো চুল উড়বে পাকে পাকে।
(ও তার) গন্ধবাসে মৌমাছিরা জুটবে লাখে লাখে।

(গানের বিরতির মধ্যেই সে বলিল) এস মাসী। চল আসরে (প্রস্থান)

মাসী। তুমি যাও বাবা। আমি যাচ্ছি। এসব পাহারার ব্যবস্থা করে যাই। আমার তো হাজার দায়। (নিতাই অবাক হইয়া বসনের গমন পথের দিকে চাহিয়া দাঁড়াইয়াছিল। মাসী দেখিয়া হাসিয়া বলিল) এতেই অবাক হ'লে বাবা? বসন আমার ফুলন্ত গাছ। ও হেসে অঙ্গ দোলালে ঝর ঝর করে শিউলির মত ফুল ঝরে পড়ে।

নিতাই। মেলার পরে কিন্তু আমি ছুটি নেব মাসী।

মাসী। কেন বাবা?

নিতাই। না। (প্রস্থান)

মাসী। আজ কিন্তু মনে বল করে গান করবে বাবা। ভড়কে যেয়ো না যেন।

## চতুর্থ দৃশ্য

[ নিতাইয়ের স্টেশনের জনশূন্য বাসা। খাঁ খাঁ করিতেছে।
কাল রাত্রি। ঘর দোর খোলা। বাহিরে জ্যোৎস্না।
সেই জ্যোৎস্নায় খোলা জানালায় কৃষ্ণচূড়ার পুষ্পিত
ডাল দেখা যাইতেছে। দূরে স্টেশনে ট্রেনের
ঘণ্টা বাজিতেছে। ]

নেঃ রাজন। রাত বারা বাজকো ডাউন পাসিঞ্জার আতা হ্যায়। টিকিটকে ঘণ্টা। এ—।

[ বাহিরে জানালার ধারে বিকৃত মস্তিষ্কা ঠাকুরঝি আসিয়া দাঁড়াইল। ডাকিল—কবিয়াল! তারপর সে আসিয়া শূন্য ঘরে প্রবেশ করিল। তাহার মাথায় দুধের ঘটি ]

ঠাকুরঝি। কবিয়াল! শুনছ? আমি আর দুধের রোজ দিতে পারব না। লোকে মন্দ বলছে। আমি আর পারছি না। আর পারছি না। আর পারছি না। বাব্বাঃ। (বসিয়া পড়িল) কবিয়াল! কোথা গেলে? মাঠে বসে নতুন গান বাঁধছ? (হাসিল) বাব্বাঃ—কি মজার মানুষ! কিন্তু গান বড় সুন্দর!

[ বাহিরে ট্রেনের হুইসেল ও ট্রেনের শব্দ। ঠাকুরঝি শুইয়া পড়িল। গুন গুন করিতে লাগিল ]

আমি ভালবেসে এই বুঝেছি, সুখের সার সে চোখের জলে রে।
তুমি হাস আমি কাঁদি বাঁশী বাজুক কদমতলে রে॥

[ কণ্ঠ ক্ষীণ হইতে ক্ষীণতর হইয়া স্তব্ধ হইয়া গেল। বাহিরে রাজার কণ্ঠস্বর শোনা গেল—সীয়ারাম। সীয়ারাম। তারপর তাকে দেখা গেল। জানালার ওপারে। সে একবার দাঁড়াইল। চমকিয়া ডাকিল—কে? কে? বলিতে বলিতে ঘরে আসিয়া ঢুকিল ব্যাকুল আগ্রহে— ]

রাজন। কবিয়াল! ( হাতের স্টেশন-লণ্ঠনের আলো ফেলিল ঠাকুরঝির উপর। চিনিয়া চমকিয়া কাছে আসিল ) ঠাকুরঝি! বহিন! ঠাকুরঝি! ( ঘটিটা তুলিয়া দেখিল, উপুড় করিল—দেখা গেল শূন্য ঘটি ) হে ভগবান!

## পঞ্চম দৃশ্য

[ মেলার আসর। একপাশে নারাণ ও দুইটা মেয়ে। অন্যপাশে মাসী, নির্মলা, ললিতা, বসন, বেহালাদার। মধ্যে দাঁড়াইয়া আছে নিতাই, পাশে ঢুলি। দুইজন লোক প্রবেশ করিল। বাহিরে জনতা বসিয়া আছে। ]

জনৈক ব্যক্তি। বসে যাও। তুমি বসে যাও। তোমার ওসব ধর্ম কর্ম চলবে না। বাড়ি গিয়ে ভাত খেয়ে ঘুমোও গে যাও।

[ জনতা হাসিল ]

নিতাই। গো রস গলি গলি ফেরে সুরা বৈঠল বিকায়। তা জানি। তা প্রভু অনেক তাড়ি তো খেলেন! একটু দুগ্ধ পান করে দেখুন কেমন লাগে?

নারাণ। এখানে কেউ বাছুর নেই কালাচাঁদ। দুধ এখানে কেউ খাবে না মানিক।

( সুরে ) ও কেউ খাবে না, খাবে না।
দধি দুগ্ধ চলবে না হে!
ও জলো দুধ আর টকো দই কেউ খাবে না, খাবে না!
চন্দ্রাবলীর এঁদো গলির জলো দুধ আর টকো দই!—

মহাশয়গণ।

ব্যক্তি। ভাল ভাল! বল ওস্তাদ।

নারাণ। ( উঠিল ) ওই যে চন্দ্রাবলী। ওই যে সুন্দরী। ওই যে মাকাল ফল। ওতেই কালাচাঁদ মজেছেন। ওর জলো দুধ আর টকো দই কাঁধে নিয়ে ভারী সেজেছেন। হায় হায় হায় আমার রাধার কাছে চন্দ্রাবলী—

ময়ূরী আর কুকুরী—
সিংহিনী আর শূকরী—
চন্দ্রাবলী আর রাধায়
কালো আর সাদায়
শিমুলে আর বকুলে
কাকে আর কোকিলে ?
ওই চন্দ্রাবলী কাকিনী কাকিনী।
রং চং মাখা মায়াবিনী ডাকিনী !
রাঙানো খোলসের মধ্যে সাপিনী
কুকুরী শূকরী কাকিনী সাপিনী মহাপাপিনী।
ওর সর্বাঙ্গে রোগ ও ছেলেটার ডাকিনী ॥

মহাশয়গণ। কালাচাঁদ মজেছেন কালো বোদা কালো জামে।

ওস্তাদ। হায় হায় হায়।

মাসী। নিতাই ওস্তাদ, ধর গান ধর, জবাব দাও।

নিতাই। খেউড় আমি গাইতে পারি না মাসী।

মাসী। বসন! বসন!

[ বসন্ত উঠিয়া চলিয়া যাইতে উদ্যত হইল ]

নিতাই। বসন!

বসন। ( ছিলা ছেঁড়া ধনুকের মত উঠিয়া দাঁড়াইল ) কি? কি? কি? কি?

নিতাই। আমি কি করব বসন। আমি খেউড় গাই না। গাইতে জিভে আটকায়।

[ নিতাই বিহ্বল হইয়া দাঁড়াইয়া রহিল। বসন্ত তার গালে চড় মারিল ]

বসন। তবু ন্যাকার মত সামনে দাঁড়িয়ে আছ কেন? কেন? কেন?

[ মারিয়াই সে ভিতরের ঘরে চলিয়া গেল। নিতাই এক মুহূর্ত দাঁড়াইয়া থাকিয়া আসর হইতে বোতল তুলিয়া লইল। শুঁকিল তারপর বোতলটা লইয়া আক্রোশভরে বাহির হইয়া গেল। ]

মাসী। যেমন আমার কপাল তেমনি হবে তো। কপালে যে অলক্ষ্মী জুটেছে। বসন্ত সাক্ষাৎ অলক্ষ্মী। লাথি মেরে নারাণকে তাড়ালে।

[ ঠিক এই সময় মেলার আসরে নিতাই ঘুরিয়া আসিল ]

নিতাই। মহাশয়গণ! যখন ধম্ম কথায় হয় না, তখন দিতে হয় গাল। গণ্ডারের চামড়া—ছুঁচ যখন ফুটল না, তখন ফোটাতে হবে ফাল। আমি এইবার ফাল ফোটাব।

[ দর্শক এক ব্যক্তি প্রবেশ করিল ]

ব্যক্তি। ভাল, ভাল। এই যে বেশ বলছে।

নারাণ। বলিহারি কালাচাঁদ—টিকিতে আগুন লাগিয়েছ লাগছে, তেতেছে!

নিতাই। জলছি বৃন্দে জলছি। সেই জ্বালাতে ওলো বুড়ী তোকে বলছি। শোন—

বুড়ী দূতী, নেড়ী কুত্তী জুত্তী ছাড়া নয় সায়েস্তা
ছড়িব বাড়ি মারলে ভাবে একি আমার সুখ অবস্থা।

নেঃ কয়েক ব্যক্তি। বলিহারি বলিহারি। বহুৎ আচ্ছা।

নেঃ এক ব্যক্তি। ওস্তাদের মার শেষ রাতে লাগছে।

নিতাই। হ্যাঁ মশায়। শেষ রাতে। এখন শুনুন! ওলো বুড়ী একি সেজেছিস্? এ্যাঁ! (গান)

বৃন্দে, কোঁচকা মুখে এ বুড়ো বয়সে রসকলি কাটিসনে
রসের ভিয়েন জানিস নাকো, গেঁজলা তাড়ি ঘাটিসনে॥
হায় বুড়ী মরে না, মরণ নাই—

মাসী। বলিহারি বলিহারি ওস্তাদ! এ যে মানিক আমার।

নিতাই। দোহারগণ!

দোহার। হ্যাঁ হ্যাঁ।

নিতাই। বলতে পার যমের ভয়টা কি? কিসের ভয়ে ওকে নেয় না?

মাসী। যমের অরুচি ওস্তাদ।

নিতাই। হল না। যমের রুচি অরুচি নাই।

নির্মলা। সেখানে গিয়ে পেজোমি করবে, সেই ভয়ে ওস্তাদ?

নিতাই। এও হ'ল না। তার জন্তে যমদূতের ডাণ্ডস আছে। মেরে বাকী দাঁত কটা ভেঙে দেবে।

ব্যক্তি। তবে? এইবার তুমি বল শুনি।

[ বসন্ত প্রবেশ করিল ]

বসন্ত। আমি বলছি—আমি বলছি। কালাচাঁদ, আমি বলছি।

নিতাই। চন্দ্রাবলী! তুমি? এসেছ? আচ্ছা বল শুনি।

বসন্ত। সেখানে গিয়ে ও পাছে যমের সঙ্গে পীরিত করতে চায়—তাই, সেই ভয়ে ওকে নেয় না।

নিতাই। এই আমার চন্দ্রাবলী। ঠিক বলেছে। ওলো বৃন্দে! ওলো দূতী বলি শোন! চন্দ্রাবলীকে তুই রাধা থেকে ভিন্ন দেখছিস কেন? মহাশয়গণ।

বাহির হইতে জনতা। বল-বল!

নিতাই। নারীকে চিনতে পারে কে? ওই বৃন্দে ও তো নিজেও মেয়েছেলে। হায় রে হায় কেউ কি ছাই নিজেকে আমরা জানি? তার ওপর—

বুড়ীর চোখে পড়েছে ছানি
বুড়ি কানি কানি কানি॥ ( ঢোলে কুড়ুম )

হায়-হায়! নইলে যিনি কালী তিনিই তারা তিনিই মা ভোবনেশ্বরী! বটে কিনা বলুন?

ব্যক্তি। ঠিক ঠিক! কালী তারা মহাবিদ্যা ষোড়শী ভুবনেশ্বরী!

নিতাই। যিনিই লক্ষ্মী তিনিই সীতা—। ( ঢোলে কুড়ুম )

ব্যক্তি। বাহবা বাহবা!

নিতাই। যে রাধা সেই চন্দ্রাবলী। ( ঢোলে কুড়ুম )
হায় নারীকে চিনতে পারে কে?
চরণতলে বক্ষ পেতে শিব সে নারে রে।

বাহিরে জনতা। বলিহারি বলিহারি। হরি হরি বলো ভাই। হরি-হরি বলো। জিৎ চন্দ্রাবলীর জিৎ।

[ ঢোলে গানের শেষের বাজনা বাজিয়া উঠিল। মাসীর দলের লোক ছাড়া সকলে বাহিরে চলিয়া গেল। মাসীর দলের ললিতাও চলিয়া গেল। মাসী প্যালার থালা উঠাইল। নিতাইও বাহিরে চলিয়া গেল টলিতে টলিতে ]

বসন। কবিয়াল! কবিয়াল! ( অনুসরণ করিল )

মাসী। বেহালাদার!

বেহালাদার। মাসী!

মাসী। ( প্যালা ভর্ত্তি থালা দেখাইল ) দেখেছ!

বেহালাদার। এ যে অনেক মাসী।

মাসী। এ খাঁটি সোনা বেহালাদার।

বেহালাদার। সোনার বেশী মাসী, হীরে!

মাসী। কিন্তু গেল কোথায়? ( চকিত ভাবে সামনের দিকে তাকাইল )

নির্ম্মলা। বড্ড মেতেছে। আজ পেথম কিনা? তা বসন সঙ্গে আছে।

মাসী। ঠিক আছে। বসন আমার খাঁটি সোনা। হীরেকে ঠিক ধরবে। চল, বাসায় চল।

বেহালাদার। ( হঠাৎ ) ললিতে! ললিতে কই?

নির্ম্মলা। ( মুচকি হাসিয়া ) বেহালায় ছড় টানো ভাই। একজনের সঙ্গে কথা বলতে বলতে সে এগিয়ে গিয়েছে।

মাসী। মরণ! আয়। ( নির্ম্মলা ও মাসীর প্রস্থান )

[ বেহালাদার দীর্ঘনিশ্বাস ফেলিয়া বেহালা কাঁধে রাখিয়া ছড় টানিতে লাগিল। দৃশ্যান্তরের সকল সময় বাজিতে থাকিল ]

## ষষ্ঠ দৃশ্য

[ বসন্তের ঘর। নিতাই ঘুমাইতেছে। বসন মাথা রাখিয়া ঘুমাইতেছে। বাহিরে পাখীর শব্দ শোনা গেল। দূরে বাজিয়া উঠিল প্রভাতী টহলের করতাল, তাহার সঙ্গে দূরাগত সঙ্গীত—"রাই জাগো, রাই জাগো। শুকসারী বোলে। কত নিদ্রা যাবে রাই কালো মানিকেরই কোলে।" বাহিরে জানালায় উষার আলো দেখা দিল। নিতাই জাগিল। উঠিয়া বসিল। চারিদিকে চাহিয়া দেখিল সে কোথায়? গত রাত্রির স্মৃতি তাহার ঝাপসা দুঃস্বপ্নের মত মনে হইতেছে। হঠাৎ চোখ পড়িল বসনের দিকে। সে চমকিয়া উঠিল। তারপর খাটিয়া হইতে সন্তর্পণে নামিয়া দাঁড়াইল। এদিকে খাটিয়া নড়াতে বসনও চোখ মেলিল। কিন্তু মাথা তুলিল না। নিতাই নিজের চাদরখানা টানিয়া লইয়া এদিক ওদিক দেখিয়া সুটকেশ লইয়া সন্তর্পণে বাহির হইয়া যাইবার জন্য অগ্রসর হইল। বাহির হইবার মুখে সে একবার থমকিয়া দাঁড়াইয়া ফিরিয়া দেখিল। বসনের চোখ তাহার সঙ্গে সঙ্গে ফিরিতেছিল সে চোখের দৃষ্টি অতি করুণ বিষণ্ণ। অনন্ত বেদনা সে দৃষ্টিতে। চোখাচোখি হইতেই বসন তেমনি হাসিয়া বলিল— ]

বসন। চলে যাচ্ছ?

নিতাই। বসন!

বসন। আমি জানি তুমি থাকবে না। কিন্তু এমন ক'রে—

নিতাই। না বসন। প্রভাতী টহলে ঘুম ভেঙে গেল। দেখলাম তুমি ঘুমোচ্ছ। সারারাত পরিশ্রম করেছ, তার ওপর দেহটাও ভাল নয় তাই জাগাই নি। আমি যাচ্ছি চান করতে। চান করে একবার মন্দিরে যাব।

বসন। কিন্তু তুমি তো আর ফিরবে না কবিয়াল!

নিতাই। না, বসন না। ফিরব বৈ কি? তবে হ্যাঁ—আমি—

বসন। জানি, তোমার মনের কথা আমি জানি। আমাদের এ বাতাস তোমার সহ্য হবে না। কাল সারারাত তুমি ঘুমের মধ্যে ঠাকুরঝি ঠাকুরঝি

করেছ। আর বলেছ—না—না। আমি তোমার মাথা টিপে দিতে গেলাম, তুমি চেঁচিয়ে উঠলে—না। হাতখানা ছুঁড়ে ফেলে দিলে।

নিতাই। আমি তোমাকে মেরেছি?

বসন। না আমিই মেরেছি তোমাকে। মনের দুঃখে তুমি জোর করে মদ খেয়েছ।

নিতাই। সে সব তুমি ভুলে যাও। সে আমার মনে নাই। কাল কবিগানে তোমার দৌলতে আমি গালিগালাজ করতে পেরেছি। কবিগান করতে গেলে ও না হলে চলে না।

বসন। আর তুমি? তুমি আমার মান রেখেছ। কি সেই গানটি কবিয়াল?

( আবৃত্তি ) ফুলেতে ধূলাতে প্রেম
হয় নাকো ফুল ফোটার কালে
ঝরা ফুলকে বুকে করা
লেখা মাটির পোড়া কপালে।

তাই সত্যি হ'ল। আর ব্রজের সখা, ধুলোর নাগর আর বলব না তোমাকে। নারান আমাকে ছিঁড়ে পায়ে দলে দিতে চেয়েছিল, তুমি—।

নিতাই। ওসব মনে করো না ভাই। খেলতে এসেছিলাম। খেলা করে চলে যাব।

বসন। তাই যাও। তোমাকে আটকাবো না। তুমি ফিরে যাও। তোমার সেই ইস্টিশানের ঘরে। সেই কেষ্টচূড়ার গাছ, সেই ঠাকুরঝি, সেই তোমার মনের মানুষ—না কবিয়াল? সেদিন জানালায়—।

নিতাই। ও-কথা থাক বসন, ও-কথা থাক। কিন্তু সেখানেও আর আমি যাব না। ঠাকুরঝি ভাল থাক, নিষ্কলঙ্ক চাঁদের মত সে দিন দিন কলায় কলায় বাড়ুক—। আমি সেখান থেকে চিরদিনের মত চলে এসেছি। বেরিয়েছি পথে। মেলায় মেলায় কবিগান করব। অবসর মত পথের ধারে বসে তোমাদের মনে করে চোখের জল ফেলব—আর গাইব—ভালবেসে এই বুঝেছি সুখের সার সে চোখের জলে রে।

বসন। দাঁড়াও তোমাকে পেনাম করি!

নিতাই। না—না—বসন না।

বসন। না নয় (প্রণাম করিয়া উঠিল), পথে বেরিয়েছ—তোমাকে থাকতে বলতে পারবে না। তুমি যাও। আমার কপালের দুঃখ আমারই থাক; তোমাকে তার ভাগী করবার অনেক লোভ ছিল। সে লোভ আমি সামলাচ্ছি॥ (হাসিয়া) রোজ আমার জ্বর হয় সে তো জানো, কিন্তু কাসির সঙ্গে রক্ত ওঠে—সে জানো না।

নিতাই। বসন! (হাত চাপিয়া ধরিল)

বসন। সেই জন্যেই তো এত পান খাই। লোক দেখতে পায় না, আমি নিজেও পাই না। দেখলেই বিষ, না দেখলে অমৃত। সারারাত জ্বরে কাতরাই; এই দেহেই মাসীর হুকুম মানতে হয়। রাক্ষসেরা আসে, ওঃ জীবনটা আমার বিষ করে দিয়ে যায় কবিয়াল।

নিতাই। বসন তোমার এত দুঃখ?

বসন। এখন দুঃখের কি হয়েছে কবিয়াল? এখন দুঃখের রাতের প্রথম প্রহর; এখনও রূপ আছে, যৌবন আছে; গাইতে পারি, নাচতে পারি এখনও —চারিদিকে আলো জ্বলছে। এরপর কবিয়াল মাঝরাত শেষরাত নামবে। অসুখ বাড়বে, জানাজানি হবে। অঙ্গে আমার কালি ঢেলে দেবে, আমাকে দল থেকে তাড়িয়ে দেবে, ভিক্ষে করতে হবে। তারপর একদিন পথের ধারে গাছের তলায়—কবিয়াল তোমার গান সত্যি হবে—মাটির সঙ্গে প্রেম হবে আমার। শুধু ভয়—জীয়ন্তে রাত্রে শেয়াল কুকুরে—

নিতাই। বসন! না—না—না!

বসন। কিন্তু তা-ই আমার লেকন।

[ নিতাই স্তব্ধ হইয়া দাঁড়াইয়া রহিল ]

বসন। যাও আর দেরি করো না। মাসীরা উঠলে সহজে তোমাকে ছাড়বে না। তুমি চলে যাও।

[ নিতাই সহসা বসন্তের চিবুকে হাত দিয়া তুলিয়া ধরিল ]

বসন। কি দেখছ?

নিতাই। কেয়াফুল।

বসন। কেয়াফুলও শুকোয় কবিয়াল। দেখতে পাচ্ছ, ভুরুতে দাগার চিহ্ন, চোখের কোণে কালি?

নিতাই। (সুটকেশ নামাইল) তা হলে আমার দূরে গেলে চলবে কেন ভাই? আমি যে ধুলো।

বসন। না—না, তুমি যাও, তুমি যাও।

নিতাই। না। তোমার সঙ্গে আজ গাঁটছড়া বাঁধলাম বসন।

বসন। বলো না বলো না, বলতে নাই।

নিতাই। তুমি মরলে আমি খুলে নোব। আমি মরলে তুমি খুলে নিও বসন।

[ বসন ছুটিয়া গিয়া মুখ লুকাইল বিছানায় ]

নিতাই। বসন!

[ বসন মুখ তুলিল, গাহিল ]

বসন। "পরাণ বঁধুয়া তুমি। তোমার আগেতে হউক মরণ এই বর মাগি আমি।"

[ নিতাইও তাহাতে কণ্ঠ মিলাইয়া দিল। ]

# চতুর্থ অঙ্ক

## প্রথম দৃশ্য

### কাটোয়ায় বসনের চালা ঘর

[ ললিতা ও নির্ম্মলা রাগতভাবে ঘরের এক কোণে বসিয়া আছে, এমন সময় মাসীর ডাকিতে ডাকিতে প্রবেশ। ]

মাসী। (নেপথ্যে) অ ললিতে, নির্মলা কোথায় গেলি তোরা? (মাসীর প্রবেশ) খুব আক্কেল যা হ'ক তোদের—বাড়ীতে লক্ষ্মীপূজো আর তোরা এইখানে দুটোতে বসে আছিস?

ললিতা। পুজো তো হয়ে গেছে মাসী—আমরা আর কি করবো বল?

মাসী। তোদের কিছু করবার নাই? পাঁচজনকে পেসাদ-টেসাদগুলোও তো দিতে পারতিস্?

নির্ম্মলা। আমরা কিছু পারবো নাই—যার পূজো সেই তো সব কচ্ছে। আমাদের কি একবারও বলেছে যে তোরা এই কাজটা কর?

মাসী। বলবে আবার কি লা? দেখছিস তার রোগা শরীর, তার ওপর আজ আবার উপোস করেছে—তাই দেখে তো তোরাই এগিয়ে গিয়ে করে দিবি—না তার ঘাড়ে সব চাপিয়ে, চলে এলি। আবার যদি রোগে পড়ে?

নির্ম্মলা। (উঠিয়া) তার দেখবার লোক আছে—সে দেখবে।

মাসী। তোদের বুঝি কেউ নেই!

ললিতা। (উঠিয়া) ও কথা বলো না মাসী—নেতাইদার মত একটা লোক আমাদের কপালে জুটলে আমরা বর্ত্তে যেতুম।

মাসী। তা মিথ্যে বলিস্নি—এবার কবিয়ালের সেবার জন্যেই বসন সেরে উঠলো।

নির্ম্মলা। সেরে উঠলো আর বলো নাই—এখন চাপা রইল বলতে পার। কাসের ব্যামো আবার সারে নাকি?

মাসী। খবরদার নিমি—এসব কথা আর মুখ দিয়ে উচ্চারণ করবি নাই—ওর কানে গেলে কুরুক্ষেত্তর করবে।

ললিতা। কিন্তু মাসী আর চুপ করেই বা কতদিন থাকা যায় বলতে পার? আজ দেড়মাস ধরে কাটোয়ায় আমরা বসে আছি—ওর রোগের জন্যে আমাদের রোজগারপাতিও তো বন্ধ হয়ে এল। এবার চল দেশে ফিরি।

মাসী। দেশে তো ফিরবোই—হয় আজ নয় কাল। এর ফাঁকে দু এক জায়গায় যদি বায়না নিতে পারি তা হলে খানিকটা নোকসান পুষিয়ে যায়।

[ নিতাইয়ের প্রবেশ ]

নিতাই। কিসের লোকসান মাসী?

মাসী। না এই বলছিলুম, কমাস তো বসনের শরীর খারাপের জন্যে আমাদের নোকসান হ'ল, তুমি গাইলে না, এইবার দু একটা বায়না পেলে পুষিয়ে যাবে। এখন তো ও বেশ ভালই আছে।

নিতাই। হ্যাঁ—ভাল আছে—তবে কি জান দুর্বল।

মাসী। ও নাইতে খেতে সেরে যাবে বাবা—রোগের কথা যত ভাববে তত চেপে ধরবে। এইবার তুমি একটু উঠে পড়ে দু চারটে নতুন গানের পদ বেঁধে ফেল বাবা—তাহলেই বাজারে আবার সোরগোল পড়ে যাবে।

নিতাই। হ্যাঁ—নতুন গানের কথাই কদিন থেকে ভাবছি মাসী—দেখি কি হয়।

মাসী। বেশ তাই ভাবো বাবা—তাই ভাবো। আমি দু চারটে আসর এবার ধরবোই। ১ তোরা, বেলা হলো, এবার রান্না-বান্নাগুলো সেরে নিই।

[ নিতাই ব্যতীত সকলের প্রস্থান। নিতাই বসিয়া গুন গুন করিয়া গান করিতে লাগিল, ক্ষণপরে পাতায় করিয়া একটু প্রসাদ ও ফল লইয়া বসনের সহাস্যে প্রবেশ। ]

নিতাই। লক্ষ্মীপুজো হয়ে গেল তোমার?

বসন। হ্যাঁ—এই নাও পেসাদ ( পেসাদ হাতে দিতে গেল )।

নিতাই। রাখ, হাতমুখ ধুয়ে খাব।

বসন। ( পেসাদের পাতা টুলের ওপর রাখিতে রাখিতে ) কি ভাবছো কবিয়াল?

নিতাই। একটা গানের কলি বার বার মনে আসছে, কিন্তু দু কলির পর আর আসছে না।

বসন। বল না—ছ কলিই বল।

নিতাই। ( সুরে ) এই খেদ মোর মনে
ভালবেসে মিটিল না আশ
কুলাল না এ জীবন
হায়, জীবন এত ছোট ক্যানে ?

বসন। কবিয়াল, এ গান তুমি কেন বাঁধলে ?

নিতাই। কেন বসন ?

বসন। তোমার সেবায় যত্নে আমি তো ভাল আছি। শরীর তো আমার সেরে উঠেছে। তবে ?

নিতাই। তুমি পাগল, তুমি ও-কথা ভাবছ ক্যানে ? ভাল করে ভেবে দেখ না হাজার বছর বাঁচলেও কি ভালবেসে আশা মেটে ? এই তো ছ'টা মাস চোখের এক নিমেষের মত ফুরিয়ে গেল—তাই ভাবছিলাম কদিন। আজ গানের কলি হয়ে মনে এলো।

বসন। তোমার গান সব্বনেশে গান। আমার কপালে সত্যি হয়। তুমি গেয়েছিলে—ফুলেতে ধূলোতে প্রেম, কাটোয়ার মেলায় তা সত্যি হল। আবার—

নিতাই। আবার কি বসন ?

বসন। ক'দিন থেকে—

নিতাই। ( সবিস্ময়ে ) কি ক'দিন থেকে বসন ?

বসন। না, কিছু নয়, আমার মনের ভুল।

নিতাই। বল বসন, আমায় বল।

বসন। ( ম্লান হাসিয়া ) ভাবছি, এত সুখ আমার কপালে সইবে তো কবিয়াল !

নিতাই। কি যে বল তার ঠিক নেই। ও সব ভেবনি কিছু।

[ বেহালাদারের প্রবেশ ]

বেহালাদার। মস্ত খবর আছে কবিয়াল !

নিতাই। কি ?

বেহালাদার। এই দেখ না ( একখানা ছোট বিজ্ঞাপন দিয়া ), পড়ে দেখ।

নিতাই। কবিয়াল প্রতিযোগিতা।

বেহালাদার। ( উল্লসিতভাবে ) এত বড় ম্যাডেল, সোনার ম্যাডেল দেবে কাটোয়ার বাবুরা। খুব জোর পাল্লা হবে এবার।

নিতাই। হুঁ! ( পড়িতে পড়িতে ) আসরে বিষয় ঠিক করিয়া দেওয়া হইবে। সেই বিষয়ের উপর যাহার গান শ্রেষ্ঠ হইবে, তাহাকে সোনার মেডেল দেওয়া হইবে।

বেহালাদার। দেখলে তো? ম্যাডেল নিতে অনেক কবিয়াল এসেছে। তুমিও যাবে তো।

নিতাই। পরে বলবো।

বেহালাদার। ( অবাক হইয়া ) পরে বলবে? ( খানিকটা মুখের দিকে চাহিয়া অপ্রস্তুতভাবে ) আচ্ছা।

[ বেহালাদারের প্রস্থান ]

বসন। কবিয়াল।

নিতাই। বল। ( কাছে আসিল )

বসন। ( হাত ধরিয়া ) এ ম্যাডেল জিতে তুমি আমায় এনে দাও।

নিতাই। ( চমকিয়া উঠিল ) বসন!

বসন। ( সবিস্ময়ে ) কি হ'ল, এমন করে চমকে উঠলে কেন?

নিতাই। ( অপ্রস্তুত হইয়া ) না—এমনি হঠাৎ মেডেলের কথায় একটা কথা মনে পড়ে গেল!

বসন। কি কথা গো?

নিতাই। সে—না, কিছু নয়।

বসন। বল, বল। বলবে না?

নিতাই। সে তোমার না শুনাই ভাল বসন। পুরনো কথা।

বসন। না, তুমি বল—আমায় বলতেই হবে।

নিতাই। ( ম্লানভাবে ) ঠাকুরঝিকে আমি একদিন বলেছিলাম, 'সোনার মেডেল পেলে তোমাকে আমি আগে দেব।'

বসন। ( মুখ পাংশু হইয়া গেল ) অ, ঠাকুরঝিকে দেবে বলেছিলে, ঠাকুরঝিকে? হাঃ হাঃ হাঃ—

[ প্রচণ্ড হাসিতে কাশি আসিয়া গেল, হাঁফাইতে লাগিল ]

ওঃ বাবা।—

নিতাই। বসন! বসন! ( তাহাকে আশ্বস্ত করিতে ধরিল। বসন হাত ঠেলিয়া দিয়া কহিল— )

বসন। না না—তুমি সর, সরে যাও। ও কিছু নয়। ও কিছু নয়।

[ নেপথ্যে মাসীর কণ্ঠস্বর শোনা গেল ]

মাসী। বাবা—আজ বাবুদের আসরে গাওনা গাইতে যাচ্ছ তো বাবা?

নিতাই। হ্যাঁ যাব তো মনে করছি।

মাসী। মনে করছি নয় বাবা, নিশ্চয় যাবে। বসন তো এখন বেশ ভালই আছে। কি বলিস্ বসন?

বসন। ছাই ভাল আছি।

নিতাই। না-না, বসন আগের চেয়ে ঢের ভাল, তোমার রং ফিরেছে, দুর্বল হোক, রোগা চেহারা ফিরেছে। বিশ্বাস না হয় আয়নায় তুমি দেখ!

[ একটি ছোট আয়না হাতে দিতে যাইতেই বসন তাহা ছুঁড়িয়া ফেলিয়া দিল। নিতাই নিজে সরিয়া নিজেকে বাঁচাইল। ]

মাসী। বসন! এ আবার কি! অত তেজ কিসের? রোগ হয়েছে তা তোর একার হয়েছে? রোগ হয় না কার? জানিস্ এই মানুষটা না থাকলে তোর ললাটে কি দুর্গতি ... ? কুকুর শেয়াল যে তোকে—

নিতাই। আঃ মাসী, কি বলছো? রোগা শরীর, কি বলছো? তোমার কাছে তো কোন অপরাধ করে নাই?

মাসী। নাই করলেই বা আমার দলের নোকের ওপর তো করেছে। এতে আমার দল থাকবে কেন? তুমি আমার দলের নোক।

নিতাই। বসনের জন্যেই তোমার দলে আছি মাসী। বউ-বেটার ঝগড়া মা-মাসীকে শুনতে নাই।

মাসী। ( সবিস্ময়ে ) অবাক কাণ্ড! আশীর্বাদ করি বাবা তুমি চিরজীবী হও। আজ তোমার সঙ্গে মা-বেটা সম্বন্ধ পাতাতে ইচ্ছে করছে—। তা হলে শেষকালটার জন্যে আর ভাবনা থাকে না।

[ নিতাই বসনের কাছে আসিয়া তাহার পিঠে হাত রাখিয়া সস্নেহে কহিল ]

বসন। (ক্লান্তভাবে) না রাগ আমি করিনে তোমার ওপর—তুমি যাও। মাসীর সঙ্গে আমার দু একটা কথা আছে। (নিতাইয়ের প্রস্থান)

মাসী। (কাছে এসে) কি বলছিস্ বসন?

বসন। বলছি মাসী, ওর সেবা-যত্ন বুঝি সব বৃথাই হ'ল।

মাসী। সেকি!

বসন। এই দেখ। (একটি রুমালে রক্ত দেখাইল)

মাসী। ওমা এ যে রক্ত।

বসন। হ্যাঁ মাসী—এখন একটু কাসলেই ঐ রক্ত বুকের মধ্যে থেকে বেরিয়ে আসে।

মাসী। তাই তো!

বসন। মাসী, বাঁচতে কিন্তু বড্ড ইচ্ছে হচ্ছে (কাঁদিতে লাগিল)

মাসী। কাঁদিসনে—কাঁদিসনে বসন—তুই ভাল হয়ে যাবি।

বসন। ভাল হব? (কাঁদিয়া) তবে এ কথা ওর কেন মনে হল মাসী, জীবন এত ছোট ক্যানে—জীবন এত ছোট ক্যানে?

## দ্বিতীয় দৃশ্য

[ কবিগান প্রতিযোগিতার আসর। তিনজন বিচারকের মধ্যে বসিয়া আছে মহাদেব। নোটন, ছিষ্টিধর প্রভৃতি একপাশে বসিয়া আছে। যন্ত্রসঙ্গীত বাজিতেছে। একজন ভদ্রলোক উঠিলেন। হাত তুলিতেই যন্ত্রসঙ্গীত বন্ধ হইল। ]

ভদ্রলোক। কাল থেকে আমাদের প্রতিযোগিতা চলছে। বিষয় ছিল "সংসারের সব চেয়ে বড় বেদনা"। কবিয়ালরা আপন আপন উপলব্ধি গানে রচনা করে গেয়ে শোনাচ্ছেন। নোটনদাস ভক্তিরসে বলেছেন "ডেকেও তোমারে পাইনে দেখা, এই বেদনার নাই পারাবার।" চমৎকার গেয়েছেন।

কবিয়াল ভজুরুর খুব নাম। তিনি সংসারে দরিদ্রের জন্তে দুঃখ অনুভব করেছেন তিনি গেয়েছেন—"আমার বুকের আগুন জ্বালাতে চাই, জলে না—তাই জলে মরি।" আরও অনেকে অনেক রকম গেয়েছেন। এইবার গাইবেন আর এক-জন তরুণ কবিয়াল নিতাইচরণ। কবিয়াল নিতাইচরণ—

[ সাদা একখানি চাদর গায়ে নিতাইচরণ আসিয়া দাঁড়াইল। প্রণাম করিল ]

নিতাই। বাবু মহাশয়গণ, সংসারের সব চেয়ে বড় বেদনা কি আমি ঠিক জানি না। মহৎ জনের মহৎ দুঃখ। আমি অচ্ছুৎ, আমি পথের ধূলার মানুষ, কিন্তু তার জন্তেও আমার কোন দুঃখ নাই। তবে একটি কথা ভাবি আর মন আমার দুঃখে ভরে যায়—হাহাকার করে ওঠে মন। বাবুরা এই পৃথিবীতে পাঠিয়ে যিনি বুকে এত ভালবাসা দিয়েছেন তিনি সে ভালবাসা উজাড় করে ঢেলে দিতে সময় দেন নাই ক্যানে? বাবুরা, আমার সব চেয়ে বড় দুঃখ বড় খেদ—জীবন এত ছোট ক্যানে? আমার দুঃখ—এ জীবন এত ছোট ক্যানে? (গান ধরিল—)

এই খেদ আমার মনে
ভালবেসে মিটিল না সাধ কুলাল না এ জীবনে।
হায়, জীবন এত ছোট ক্যানে?
জীবনে যা মিটিল না কো মিটিবে কি হায় মরণে?
এ জীবনে ঝরল যে ফুল ও জীবনে ফুটল কি তা?
এ আকাশে ডুবল যে চাঁদ ও আকাশে উঠল কি তা?
এ জীবনের কান্না যত
হয় কি হাসি ও জীবনে?
জীবন এত ছোট ক্যানে?
হায়।

[ প্রথমবার গানের পর দ্বিতীয়বার গাহিবার মুখেই রঙ্গমঞ্চ অন্ধকার হইল। অন্ধকারের মধ্যে দৃশ্যান্তর হইল। ]

## তৃতীয় দৃশ্য

[ বসনের ঘর। বসন শুইয়া আছে। শিয়রে আলো জ্বলিতেছে, মাটির প্রদীপ। খুব স্তিমিত শিখা। জলের গ্লাস, গোটাচারেক কমলালেবু। নির্মলা আসিয়া শিয়রে দাঁড়াইল। ]

বসন। কে?

নির্ম্মলা। আমি। নিমি! কেমন আছ গো?

বসন। নিমি! সে কোথায় নিমি?

নির্ম্মলা। কোথায় আবার? মেলায়। গান গাইতে গিয়েছে!

বসন। এতক্ষণ আমাকে একলা রেখে, আঃ!

নির্ম্মলা। এতক্ষণ! তোমাকে নিয়েই তো সারাক্ষণ পড়ে রয়েছে। একবার হাসতে গাইতেও পারবে না, বাবাঃ!

বসন। আঃ!

নির্মলা। তবু তো তুমি ভাগ্যিমানী এমন একটা লোক পেয়েছ! আমাদের মরণকালে কেউ হয় তো থাকবেই না! (প্রস্থান)

বসন। না! না! আমি মরব না। মরব না। মরতে আমি পারব না!

[ নিতাইয়ের প্রবেশ ]

নিতাই। বসন!

বসন। কবিয়াল! কই? কবিয়াল!

নিতাই। এই যে আমি! এই যে।

[ পাশে আসিয়া বসিল ]

বসন। এতক্ষণ আমাকে ফেলে থাকে?

[ সে উঠিয়া বসিয়া তাহাকে জড়াইয়া ধরিল ]

নিতাই। তুমি তো ভাল আছ বসন!

বসন। তুমি ক্যানে এলে? ক্যানে আমার তোমার সঙ্গে দেখা হয়েছিল? ক্যানে গাঁঠছড়া বেঁধেছিলে? মরতে তো আমার ভয় ছিল না। মরণের জন্তে মনকে আমি বেঁধেছিলাম। ক্যানে এলে তুমি? ক্যানে?

নিতাই। না—না এমন করো না। এসব বলো না। তুমি তো এখন ভাল আছ। আর তো রক্ত ওঠে নি। জ্বর তো কমে এসেছে।

বসন। ভাল আছি? (যেন ভাবিয়া দেখিল) না—। আমার মনে হচ্ছে আমি অগাধ জলে ডুবে যাচ্ছি।

নিতাই। ও তোমার ভুল। তুমি ভাল আছ।

বসন। (নীরবে ঘাড় নাড়িল, তারপর বলিল) না আমি আর বাঁচব না।

নিতাই। কেন। কে বললে? ডাক্তার বলে গেল ভয় নাই।

বসন। ডাক্তার জানে না। আমার মন বলছে আমি বাঁচব না। কেবল মনে হচ্ছে ওই কোণের অন্ধকারে কারা দাঁড়িয়ে আছে। আমাকে হাতছানি দিয়ে ডাকছে।

নিতাই। ও মনের ভুল। দাঁড়াও আর একটা বাতি জ্বেলে দি।

[ বাতি জ্বলিল ]

বসন। ও কে বিনিয়ে বিনিয়ে কাঁদছে? কে? কে কাঁদছে এমন করে?

নিতাই। ও বেহালাদার বেহলা বাজাচ্ছে।

বসন। বারণ কর! বারণ কর! ওকে এমন করে বেহালা বাজাতে বারণ কর।

নিতাই। এমন করে না বসন। স্থির হয়ে শুয়ে থাক। ভগবানের নাম কর।

বসন। (ছিলা ছেঁড়া ধনুকের মত কুনুইয়ে ভর দিয়া উঠিল) কার?

নিতাই। গোবিন্দের নাম কর, তাঁকে ডাকো।

বসন। কেন? কেন তাঁর নাম করবো? কেন তাঁকে ডাকব? কি দিয়েছে সে আমাকে? স্বামীপুত্র, ঘরসংসার, তুলসীতলা, সাঁজের পিদিম, কি দিয়েছে আমাকে? না, তার নাম আমি করব না। (বলিয়া সে ঘুরিয়া শুইল। এক মুহূর্তের পর আবার ঘুরিল। হাত জোড় করিল) হে গোবিন্দ, হে রাধানাথ, হে দীনবন্ধু দয়া করো, দয়াময় ক্ষমা করো। আমার আসছে জন্মে—আমাকে দয়া করো। হে গোবিন্দ! সব অন্ধকার! সব অন্ধকার। কবিয়াল সব ঝাপসা হয়ে গেল ক্যানে? তোমাকে আমি দেখতে পাচ্ছি না ক্যানে? কবিয়াল আলো জেলে দাও। আলো! কবিয়াল, আরও বাতি জেলে দাও কবিয়াল!

নিতাই। (সযত্নে তাহাকে শোয়াইয়া দিয়া বলল) তুমি শোও। আমি আলো জ্বালাছি আমি।

[সে তাহাকে শোয়াইয়া দিয়া আলো জ্বালিতে গেল। প্রবেশ করিল ললিতা]

ললিতা। (উৎফুল্লভাবে) দাদা, একবার বাইরে এস শিগ্‌গিরি।

নিতাই। ক্যানে ললিতা?

ললিতা। বাবুরা এসেছে। তারা নাকি তোমাকেই ম্যাডেল দেবে। দাঁড়িয়ে আছে সব।

নিতাই। আমাকে? চল যাই। (ললিতার প্রস্থান) বসন! বাবুরা পঞ্চজনে বিচার করে আমাকেই ম্যাডেল দিয়েছেন। বসন! (বসনের কাছে আসিল) বসন! বসন! (গায়ে হাত দিয়া ঝুঁকিয়া পড়িল, তারপর দেখিয়া চীৎকার করিয়া উঠিল) বসন! বসন নাই। শেষ হইয়া গেছে। সংবাদ শুনিবার আগেই চলিয়া গিয়াছে। নিতাই তাহার বুকে মাথা রাখিয়া ডাকিল) বসন!

## চতুর্থ দৃশ্য

[নিতাইয়ের ইস্টিশনের শূন্য বাসা! ঘরখানা খোলা পড়িয়া আছে। তক্তপোশ বা খাটিয়ার উপর শুধু একটা বালিস। খোলা জানালা দিয়া চৈত্রশেষের পুষ্পিত কৃষ্ণচূড়ার ডালটি দুলিতেছে। দৃশ্যপট আলোকিত হইবার পূর্বেই স্টেশনে ট্রেনের ঘণ্টা বাজিল। হুইসিল পড়িল। ট্রেন চলিয়া যাইবার শব্দ হইল। দৃশ্যপট আলোকিত হইল। কাল রাত্রি। কয়েক মুহূর্ত পরেই ধীরে ধীরে দরজা খুলিয়া প্রবেশ করিল নিতাইচরণ। সে থমকিয়া দাঁড়াইয়া চারিদিক দেখিল। সবিস্ময়ে ঘটিটার কাছে গেল। ঘটি ও চুড়িটা তুলিয়া দেখিয়া রাখিল। তারপর গামছাটা তুলিল। তারপর চুড়ির টুকরা। এই সময় দরজার মুখে দেখা গেল রাজাকে। সে বিষণ্ণ বিস্ময়ে চুপ করিয়া দাঁড়াইয়া রহিল। তাহার হাতে ছিল স্টেশনের লণ্ঠন। সে সেই লণ্ঠনটা ধীরে ধীরে ঘুরাইতেই আলো পড়িল ঘরে। নিতাই আলো দেখিয়া মুখ ফিরাইল।]

রাজন। কবিয়াল!

নিতাই। রাজন! দোস্ত! মিতা!

রাজন। ফিরে এলে মিতা! তোমার দুনিয়ার বায়না শেষ হল?

নিতাই। না ভাই। ধুলোয় নেমন্তন্ন, পথের বায়নার শেষ নাই, পথে পথেই চলেছি। কাটোয়াতে কবিগানের পাল্লা ছিল। সেখানে গান গাইলাম পঞ্চজনে বিচার করে সোনার মেডেল দিলেন। মেডেল পেয়ে পথে পথেই এখানে আসছি। স্টেশনে নামলাম, পেলাটফরমে তোমাকে দেখলাম। কিন্তু সেখানে দেখা করলাম না। পাঁচজনা ছিল, হৈ চৈ হবে—ভাল লাগবে না। এলাম পুরোনো আস্তানায়। তোমার সঙ্গে দেখা করব। চণ্ডীমাকে পেনাম করব আর ঠাকুরঝিকে বলেছিলাম, সোনার মেডেল পেলে তোমাকে দোব। মেডেল তাকে দিয়ে কাল চলে যাব।

রাজন। সে নাই কবিয়াল!

নিতাই। সে নাই?

রাজন। না! কবিয়াল—তোমার জন্যে—পাগল হয়ে কেঁদে কেঁদে একদিন চলে গেল। এইখানেই কবিয়াল—সে এসে শুয়েছিল—

[ নিতাই স্তম্ভিত হইয়া দাঁড়াইয়া রহিল। তাহার হাত হইতে মেডেলটি খসিয়া পড়িয়া গেল। রাজন আগাইয়া আসিয়া তাহার হাত ধরিল। ]

রাজন। কবিয়াল!

নিতাই। রাজন, ভাই!

রাজন। কাঁদছ?

নিতাই। (সম্মতিসূচক ঘাড় নাড়িল, বিষণ্ন হাসি হাসিল) না ভাই ভাবছি।

রাজন। দোস্ত!

নিতাই। হায় রাজন!

(সুরে) —এই খেদ মোর মনে
ভালবেসে মিটিল না সাধ কুলাল না এ জীবনে
হায় জীবন এত ছোট ক্যানে?
হায়!

যবনিকা

[ প্রথম অভিনয় : রঙমহল : ২৫শে ডিসেম্বর, ১৯৪৪ ]

## চরিত্রলিপি

ব্রজবিহারী—

শ্যামাদাস—

হেমন্ত—

অ্যাটর্নি—

ডঃ শাস্ত্রী—

নগেন—

কেষ্ট—

ডাঃ বোস—

রমেশ—

রতন—

কর্মচারী—

রামদাস—

বেয়ারা—

১ম ভদ্রলোক, ২য় ভদ্রলোক,

## স্ত্রী-চরিত্র

করুণা—

অনিমা—

শৈলজা—

হৈমবতী—

ঝি—

# বিংশ শতাব্দী

## প্রথম অঙ্ক

### প্রথম দৃশ্য

[ কোন একটি রঙ্গমঞ্চে বৈজ্ঞানিক বক্তৃতা হইতেছে। যবনিকা অপসারণের পর দেখা গেল রঙ্গমঞ্চের পাদপ্রদীপের সম্মুখে এক ব্যক্তি দাঁড়াইয়াছেন। হাত জোড় করিয়া তিনি বলিলেন ]

বক্তা—আপনারা অনুগ্রহ ক'রে চুপ করুন। আপনাদের সানুনয় নিবেদন জানাচ্ছি। আজ যিনি আপনাদের সম্মুখে বক্তারূপে উপস্থিত, তাঁর পরিচয় আপনারা পেয়েছেন। তিনি বয়সে নবীন হলেও জ্ঞানে প্রবীণ! বিজ্ঞান-জগতে বাংলার তিনি গৌরব। দেশে দেশান্তরে তিনি বিজ্ঞানে প্রগাঢ় পাণ্ডিত্য অর্জ্জন করেছেন! মাত্র তাই নয়। বিজ্ঞানে পাণ্ডিত্য অর্জ্জন ক'রে তিনি নিজেকে শুধু গবেষণার কাজেই আবদ্ধ রাখেন নি। বাঙালীর জীবনে তিনি বিজ্ঞানকে সার্থকভাবে কার্য্যকরী ক'রে তুলবার জন্যে প্রাণপণ চেষ্টা করেছেন। তাঁর নব প্রতিষ্ঠিত Bengal Scientific Research-এর কথা আপনারা সকলেই জানেন। তাঁর এই প্রচেষ্টা মাত্র একটা শিল্প-প্রতিষ্ঠান স্থাপনের প্রচেষ্টা নয়, লাভ করবার উদ্দেশ্যে ব্যবসা করাই মাত্র তাঁর উদ্দেশ্যে নয়। তিনি এই শিল্প-প্রতিষ্ঠানের কর্ম্মীদের মনকে সত্য বিজ্ঞান-বিশ্বাসী এবং বিজ্ঞান-অভিমুখী ক'রে তুলতে চান। শুধু কর্ম্মীদেরই নয়—সমগ্র বাঙালী জাতির মন এবং দৃষ্টিকে এইদিকে ফেরাতে চান। আমি আশা করি, আপনারা জাতীয় গৌরব এবং ভবিষ্যৎ আশা ভরসা সম্বন্ধে সচেতন হ'য়ে মন দিয়ে তাঁর বক্তব্য শুনবেন। তাঁর বক্তব্য শেষ হ'য়ে এসেছে। এই শেষের অংশের প্রতি তিনি আপনাদের মনোযোগ বিশেষভাবে আকৃষ্ট করতে চান! তাই তাঁরই অনুরোধক্রমে তাঁর বক্তব্যের মধ্যেই আমাকে এই কথা ক'টি নিবেদন করতে হ'ল।

### দৃশ্যান্তর

[ রঙ্গমঞ্চের মঞ্চ ঘুরিয়া গেল। দেখা গেল—টেবিল চেয়ার সাজানো মঞ্চের উপর শ্যামাদাস শাস্ত্রী দাঁড়াইয়া বক্তৃতা করিতেছে। চেয়ার-

গুলিতে কয়েকজন বিশিষ্ট ব্যক্তি উপবিষ্ট। বিশিষ্ট ব্যক্তিগুলিকে বেশভূষায় ধনী বলিয়া মনে হয় না—অধ্যাপক নেতা শ্রেণীর বিশিষ্ট ব্যক্তি ]

শ্যামাদাস। আমার বক্তব্য শেষ হ'য়ে এসেছে! পরিশেষে বিশেষভাবে যে কথাটি আপনাদের কাছে বলতে চাই, সেটি হচ্ছে আমাদের জীবন-মরণ সমস্যার কথা। আমাদের সামনে এগিয়ে আসছে ধ্বংস। পৃথিবীর সমস্ত জাত যখন বিজ্ঞানকে মনেপ্রাণে গ্রহণ করে দ্রুততম গতিতে আবিষ্কারের পর আবিষ্কার ক'রে জীবন-পথে এগিয়ে চলেছে, তখন যদি আমরা প্রাচীনকালের অনুভূতিসর্ব্বস্ব জীবনযাপন করতে চাই—তবে আমাদের ধ্বংস অনিবার্য্য। দর্শন সাহিত্য সঙ্গীত চিত্রশিল্প প্রভৃতি ললিতকলায় বাঙালীর জীবন সমৃদ্ধ। দালালী ব্যবসায়েও আমাদের বড়বাজারের বন্ধুরা চতুর। টাকাও তাঁরা তাতে অনেক উপার্জ্জন ক'রেছেন! কিন্তু তাতে জাতীয় সম্পদ এক কণাও বৃদ্ধি পায় নি। কালে কালে অনেক ধর্ম্মগুরু আবির্ভূত হয়েছেন। তাঁদের প্রেরণায় মানুষ উচ্ছ্বসিত হ'য়ে ভগবানকে আকুলভাবে আহ্বান ক'রছে! কিন্তু তবু তিনি আবির্ভূত হন নি, পাপের উচ্ছেদ হয় নি। ধর্ম্ম-জীবনের মহিমা আজ ফুটে উঠেছে আমাদের দারিদ্র্যে। আমরা নিরন্ন, আমরা অর্দ্ধনগ্ন আমাদের পেটে ভাত নাই —পরনে কাপড় নাই —আমাদের পরমায়ু সংক্ষিপ্ত। এ সমস্তরই কারণ হ'ল আমাদের বিজ্ঞান-বিমুখতা। আমরা বাল্যকাল থেকে আজ পর্যন্ত বইয়ে পড়ছি—ভূমিকম্প হয় পৃথিবীর অভ্যন্তরীণ তাপ বৃদ্ধির জন্যে—কিন্তু তবু আমরা ভূমিকম্প হ'লেই কল্পনা করি বাসুকী মাথা নাড়ছেন। আমরা জানি 'গ্রহণ' কি কারণে হয়; তবু আমরা গ্রহণ হলেই খোল-করতাল বাজিয়ে মেতে উঠি, রাত্রি দুপুরে গঙ্গাস্নানে ছুটে যাই, রান্নাঘরের তৈজসপত্র ফেলে দিয়ে পরলোকের পথ প্রশস্ত করি। এর চেয়ে শোচনীয় মানসিক পরিণতি আর কি হ'তে পারে? পরলোক-সর্ব্বস্ব জাত —তাই তার ইহলোক নাই। স্বর্গে সুধাস্বাদের কামনায় মর্ত্যভূমে অর্দ্ধাশনে দিন কাটাই। পরলোকে মুক্তির জন্যে—ইহলোকে চিরদাসত্ব বরণ ক'রে নিয়েছি। এ জাতের তাই স্বাভাবিক গতি—ফোঁটা-তিলক কেটে—পরলোক নামক এক অস্তিত্বহীন অবাস্তব মহা বিস্মৃতির দিকে—

[ প্রেক্ষাগৃহের মধ্যে সম্মুখের আসন হইতে উপবিষ্ট একটি ফোঁটা-তিলক কাটা একজন ধনীজনোচিত-বেশভূষাবিশিষ্ট প্রৌঢ় উঠিয়া দাঁড়াইল। তাহার নাম ব্রজবিহারী ]

ব্রজ। আপনার কথার আমি তীব্র প্রতিবাদ করছি। আপনি থামুন। ( মঞ্চে

উপবিষ্ট জনৈক বিশিষ্ট ব্যক্তি—আপনি বসুন। আপনার বক্তব্য থাকলে আপনি পরে বলবেন।)

ব্রজ। এ অন্যায়—অত্যন্ত অন্যায়। আমি এর প্রতিবাদ করছি।

[ ব্রজবিহারীর পার্শ্বোপবিষ্ট তাঁহার তরুণী ভাগ্নী করুণা—মামা! মামা! ]

ব্রজ। থাম তুমি করুণা। (শ্যামাদাসকে) আপনি বৈজ্ঞানিক; আপনি বিজ্ঞান সম্বন্ধে বলুন। কিন্তু এ ভাবে ঈশ্বর ধর্ম এসব নিয়ে ঠাট্টা করবার আপনার কোন অধিকার নেই।

[ শ্যামাদাস পাদপ্রদীপের সম্মুখে অগ্রসর হইয়া আসিল ]

শ্যামা। আপনি যদি দয়া ক'রে উপরে উঠে এসে আপনার বক্তব্য বলেন তবে ভাল হয়।

[ ব্রজবিহারী দম্ভভরা পদক্ষেপে উপরে উঠিয়া গেল ]

করুণা। মামা!

শ্যামা। একি? করুণা—তুমি? এস, তুমিও ওপরে এস।

[ করুণাও উপরে উঠিয়া গেল ]

শ্যামা। তোমার মামা উনি?

করুণা। হ্যাঁ।

[ ব্রজবিহারী উভয়ের মধ্যস্থলে আসিয়া ]

ব্রজ। হ্যাঁ, করুণা আমার ভাগ্নী। এক সময় করুণা আপনার ছাত্রী ছিল, সে আমি জানি। কিন্তু সে পরিচয় করবার আমার সময় নয়। আমি আপনার বক্তব্যের তীব্র প্রতিবাদ জানাতে এসেছি।

শ্যামা। ভাল কথা। বলুন আপনার কি প্রতিবাদ আছে—বলুন।

ব্রজ। কেন আপনি ঈশ্বরকে নিয়ে ঠাট্টা ইঙ্গিত করছেন।

শ্যামা। আপনি আমাকে ভুল বুঝছেন। ঈশ্বরকে নিয়ে আমি কোন ঠাট্টা ইঙ্গিত করি নি।

ব্রজ। ক'রেছেন।

শ্যামা। না।

ব্রজ। ক'রেছেন। আপনি ফোঁটা-তিলকের কথা বলেছেন! আরও অনেক কথা বলেছেন। কিন্তু ঈশ্বর রহস্যের বস্তু নন।

শ্যামা। সে কথা আমি আপনার চেয়ে কম জানি না। ঈশ্বরই হ'ল পরম রহস্য, সে বস্তু নয়, সে হ'ল পরম বিজ্ঞান—

ব্রজ। তবে? তবে কোন অধিকারে তাকে নিয়ে আপনি ব্যঙ্গ ক'রছেন?

শ্যামা। তাঁকে ব্যঙ্গ করি নি। তাঁকে না জেনে যারা ফোঁটা-তিলক কেটে কিংবা রুদ্রাক্ষ ধারণ ক'রে জানার ভাণ করে—সংসারকে মায়া ঘোষণা ক'রে অলস জড়তায় আচ্ছন্ন হয়—তাদের প্রতি হয়তো কটাক্ষ করেছি, ঈশ্বরকে নিয়ে ব্যঙ্গ করি নি।

ব্রজ। যাদের কথা আপনি বললেন—আমি তাদেরই একজন। আমার ফোঁটা-তিলক দেখে নিশ্চয় বুঝতে পারছেন।

শ্যামা। আপনাকে ব্যক্তিগত ভাবে কোন কথা বলি নি। তবে আপনি যখন তাঁদেরই একজন, তখন আপনার সম্পর্কে কথাটা প্রযোজ্য।

ব্রজ। সে অধিকার আপনার নাই।

শ্যামা। সাদাকে সাদা, কালোকে কালো বলবার অধিকার প্রত্যেকেরই আছে।

ব্রজ। সুতরাং সর্ব্বসমক্ষে আপনার সমস্ত বক্তৃতার ভণিতার আড়ালে যে কালো সত্য লুকিয়ে আছে, সেটুকু প্রকাশ ক'রে দেবার অধিকার আমার আছে।

শ্যামা। অবশ্যই আছে।

ব্রজ। বিজ্ঞান-প্রীতির তত্ত্ব প্রচার ক'রে আপনি একটা কারখানা গড়ে তুলতে চান।

শ্যামা। একটা নয়, অসংখ্য।

ব্রজ। সংখ্যার আরম্ভ একে। সেই একটা কারখানার শেয়ার আপনি বেচতে চান। আপনার বক্তৃতাটা কোন তত্ত্ব নয়—একটা বিজ্ঞাপন। ভাল—আমি আপনার কারখানার পঞ্চাশ হাজার টাকার শেয়ার কিনতে চাই। যাবেন আমার ওখানে; আপনি অবশ্য কাল সকালেই যেতে ইচ্ছুক—তা জানি; কিন্তু কাল আমার সময় হবে না। পরশু যাবেন। এই নিন আমার কার্ড।

শ্যামা। ধন্যবাদ। আপনার কার্ডের আমার প্রয়োজন নেই। আপনাকে আমি জানি। আপনার ভাগ্নী করুণা এক সময় আমার ছাত্রী ছিল। দামী গাড়ী, দামী শাড়ী, জড়োয়া গহনা প'রে সে যখন বিজ্ঞানের ক্লাসে ঢুকত—তখন থেকেই তার অভিভাবক যে ধনী তা জানতাম। আবার বিজ্ঞানের ছাত্রটিকে যখন দুর্ব্বার গোছা বাঁধা রাখী বেঁধে ক্লাসে আসতে দেখতাম—তখনই বুঝেছিলাম তার অভিভাবকের হাতে কবচ আছে—পলা গোমেদ আছে—কিন্তু ফোঁটা-তিলক, অতটা ঠিক ধারণা ক'রতে পারি নি। এখন বুঝতে পারছি আমার অনুমানের

চেয়ে অনেকগুণ বেশী ধন সঞ্চয় ক'রেছেন আপনি। আপনার ধর্ম্মে বিশ্বাস স্বাভাবিক।

করুণা। আপনি এসব কি বলছেন? আমি আপনার ছাত্রী—আপনাকে শ্রদ্ধা করি। কিন্তু তবু এসবের প্রতিবাদ করছি আমি। একি ব্যক্তিগত আক্রমণ নয়?

শ্যামা। সত্য খানিকটা অপ্রিয়ই হয় করুণা। সত্যের জন্য যদি তোমরা আঘাত পাও—তবে আমি নিরুপায়। ধর্ম্মগুরু, যাঁরা মানুষের কল্যাণের জন্য প্রাণপাত সাধনা ক'রেছেন, তাঁদের আমি শ্রদ্ধা করি তোমাদের চেয়ে বেশী। কিন্তু সেই কল্যাণের বস্তু আত্মসাৎ ক'রে যারা স্বার্থের জন্যে তাকে অকল্যাণের বস্তু ক'রে তোলে—পৃথিবী তাদের ক্ষমা ক'রবে না।

করুণা। তার মানে?

শ্যামা। তার মানে? তার মানে হ'ল—তোমাদের মত এই ধারার ঈশ্বরবিশ্বাস ধর্ম্মনিষ্ঠা আছে দু' শ্রেণীর লোকের। এক ধনী আর এক দরিদ্র। দরিদ্রকে বঞ্চনা ক'রে সঞ্চয়ের অপরাধ থেকে মুক্তি পাবার জন্যে জন্মান্তর এবং পূর্ব্বজন্মের কর্ম্মফলের কর্ত্তা ঈশ্বরকে বিশ্বাস ছাড়া ধনীর গতি নাই। আর ঈর্ধ্যার ক্ষোভের দাহ থেকে মুক্তি পাবার জন্যে দরিদ্রেরও এই বিশ্বাস ছাড়া গতি নাই।

করুণা। তা হ'লে যারা পরকে বঞ্চিত ক'রে ধনী হ'তে চায়, ধন না থাকার জন্যে যাদের মনের দাহের নিবৃত্তি হয় না—তারাই ঈশ্বরে অবিশ্বাস ক'রে বিজ্ঞানে বিশ্বাস করে। বিজ্ঞান-বিশ্বাসীরা বৈজ্ঞানিক কারখানার দৌলতে ধনী হ'য়ে ফোঁটা-তিলক কাটে—রুদ্রাক্ষ ধারণ করে। Bengal Scientific Research-এর প্রতিষ্ঠাতাও একদিন ফোঁটা-তিলক কাটবেন, অন্ততপক্ষে পরমব্রহ্মে বিশ্বাসী হবেন ব'লে আশা করা যায়।

শ্যামা। বাক্‌যুদ্ধে তুমি কুশলা করুণা এবং তুমি সার্থক ধনী-কন্যা। কিন্তু অঙ্কশাস্ত্রে আর বিতর্কবিদ্যায় তফাৎ আছে। বাকযুদ্ধ ক'রে ফাঁসীর আসামীকে নির্দ্দোষ প্রতিপন্ন করা যায়, জজ-কোর্টের রায় হাইকোর্টে পাল্টায়, কিন্তু অঙ্কের ফল, সে এক, যতবার সেটাকে করবে—সেই একই উত্তর দাঁড়াবে। বৈজ্ঞানিকের জীবন অঙ্কের জীবন। ওর উত্তর এক।

করুণা। আপনার জীবনের অঙ্কফলের দিকে সাগ্রহে চেয়ে রইলাম। এস মামা—চ'লে এস।

ব্রজ। আপনি আসছেন তো পরশু আমার ওখানে? পঞ্চাশ হাজার টাকার শেয়ার কিনব আমি।

শ্যামা। না।

ব্রজ। না? কেন, ফোঁটা-তিলকধারী ডিরেকটার বা শেয়ার-হোল্ডার হ'লে আপনার যন্ত্রপাতিও কি বৈষ্ণব হ'য়ে যাবে না কি? যন্ত্রধ্বনির বদলে কি তাতে মৃদঙ্গধ্বনি উঠবে?

শ্যামা। না। কারখানাটা তা হ'লে production-এর চেয়ে profit-এর জন্যে যকের মত লোভী হ'য়ে উঠবে।

করুণা। অর্থাৎ বকধার্ম্মিক। (শ্যামাদাস হাসিল, করুণা তাহার মুখের দিকে মুহূর্তের জন্য চাহিয়া ফিরিল) এস মামা, চ'লে এস। বকের কাছেও মাছ বাঁচে। কিন্তু বৈজ্ঞানিক মানুষ যখন ব্যবসা করে—পুকুর কেটে, পয়সা দিয়ে মাছ ছেড়ে খাবার দিয়ে মাছ পোষে—তখন মাছের আর পরিত্রাণ থাকে না। জালে ধরা না পড়লে পালকেরা পুকুর মেরে মাছ ধ'রে খায়। এস, বাড়ী এস।

ব্রজ। (শ্যামাদাসের কাছে আগাইয়া আসিল) Mr. Sastri—ধর্ম্মবিশ্বাস নিয়ে আপনি কেন এত উত্তেজিত হচ্ছেন? আপনি নাস্তিক—তার মধ্যে আমি আপনাকে ভ্রান্ত মনে করি কিন্তু আপনার বৈজ্ঞানিক বুদ্ধিকে শ্রদ্ধা করি। আপনিও আমার ব্যবসা-বুদ্ধিতে আস্থা রাখতে পারেন। Bengal Scientific Research-কে আমরা গ'ড়ে তুলতে পারি—we can make it a great success. আমি এক লক্ষ টাকার শেয়ার কিনব।

শ্যামা। ধন্যবাদ Mr. Ghoshal, কিন্তু সে হয় না। আমার পরিকল্পনা কাজে পরিণত করতে capital অবশ্যই চাই—কিন্তু সে capital capitalist-এর কাছ থেকে আসবে না।

ব্রজ। (তাহার মুখের দিকে স্থির দৃষ্টিতে চাহিল—যে দৃষ্টি অত্যন্ত রহস্যময় বলিয়া বোধ হইল। তারপর একটু মৃদু হাসিয়া।) I wish you every success, Mr. Sastri.

শ্যামা। ধন্যবাদ।

ব্রজ। আশা করি, আবার আমাদের দেখা হবে। নমস্কার। এস করুণা।

শ্যামা। নমস্কার।

শ্যামা। (প্রেক্ষাগৃহের দর্শকদের দিকে চাহিয়া) আমার বক্তব্য আজকের মত শেষ হ'য়েছে। শেষের দিকে যে অবাঞ্ছনীয় ঘটনাটুকু ঘ'টে গেল—তার জন্যে আমি দুঃখিত। পরিশেষে, অসংখ্য ধন্যবাদের সঙ্গে আপনাদের আমি নমস্কার জানাচ্ছি।

[ মঞ্চের উপর উপবিষ্ট বিশিষ্ট ব্যক্তিগণ উঠিলেন। শ্যামাদাসকে অভিনন্দন জানাইয়া প্রস্থান করিলেন ]

১ম। Congratulations Mr. Sastri.

শ্যামা। Thanks.

২য়। আপনি ভাল বলেছেন Mr. Sastri—এ ছাড়া আমাদের বাঁচার উপায় নাই।

শ্যামা। নমস্কার।

৩য়। এ সম্বন্ধে আপনার সঙ্গে একদিন আলোচনা করতে চাই Mr. Sastri ( হাত বাড়াইলেন )

শ্যামা। সে তো আমার সৌভাগ্য। ( করমর্দ্দন করিল )

৩য়। ব্রজবিহারী ঘোষাল সম্বন্ধে কিন্তু আপনি সাবধান হবেন Mr. Sastr i, He is a dangerous man.

শ্যামা। All capitalists are dangerous.

৩য়। ( হাসিলেন ) Yes, that's true—but he is more dangerous —ওই ভাগ্নীটিকে দেখলেন তো ?

শ্যামা। করুণাকে আমি জানি : সে আমার ছাত্রী ছিল।

৩য়। ঘোষালের সমস্ত ধন সম্পদ ওই ভাগ্নীকে ফাঁকি দিয়ে। ঘোষালকে আমি দেখেছি পথের ফকির। বড়লোক ভগ্নীপতির business-এ পঞ্চাশ টাকার কেরানী।

শ্যামা। ও সব কথা থাক। Let us part to-day. Good night.

৩য়। Good night! [ প্রস্থান ]

[ শ্যামাদাস টেবিলের উপর হইতে বই তুলিয়া লইতেছেন, এমন সময় দরজা দিয়া প্রবেশ করিল একটি তরুণী। ইঙ্গবঙ্গ সমাজের মেয়ে। মেয়েটির নাম অণিমা ]

অণিমা। Hallo শ্যামল! How do you do?

শ্যামা। ( পিছাইয়া গেল ) কে? কে?

অণিমা। আমি কি এতই পাল্টে গেছি শ্যামল, যে তুমি আমায়—

শ্যামা। অ্যানি! অণিমা!

অণিমা। Yes, I am your Anny শ্যামল, কিন্তু তুমি—

শ্যামা। এক মিনিট, কিছু মনে ক'রো না। আমি শ্যামল নই, আমি শ্যামাদাস।

অণিমা। আমার কাছে তুমি শ্যামল! আমিই তোমার শ্যামাদাস নাম পাল্টে শ্যামল দিয়েছিলাম, and you accepted it very gladly.

শ্যামা। পরবর্ত্তী কালে আরও আনন্দের সঙ্গে, I mean very very gladly শ্যামল পাল্টে আবার আমি শ্যামাদাস হ'য়েছি অণিমা, তুমি আমায় শ্যামাদাস বলেই ডেকো।

অণিমা। (হাসিয়া) তুমি কি আমায় আঘাত দিতে চাচ্ছ শ্যামাদাস? But you miss your aim. আমি তোমায় শ্যামাদাস বলেই ডাকব।

শ্যামা। ধন্যবাদ।

অণিমা। ধন্যবাদগুলো বাক্যব্যয়ের মধ্যে অপব্যয় শ্যামাদাস—ওগুলো বাদ দিয়ে কথা বল। বিলেত থেকে কবে ফিরলে?

শ্যামা। ফিরেছি ডিসেম্বরে। ছ মাস হ'য়ে গেল।

অণিমা। ছ'মাস! আমাকে একটা খবর দাও নি তুমি?

শ্যামা। সময় হয় নি। কিছু মনে ক'রো না।

অণিমা। একটা খবরও দিতে পারতে তুমি। Post card-এর দাম বেড়েছে —কিন্তু তিন পয়সার বেশী নয়। আমার মূল্য কি তোমার কাছে তার চেয়েও কম?

শ্যামা। তোমার মূল্য আমার কাছে অঙ্কে ধরা পড়ে না মিস্ মুখার্জী—

অণিমা। Excuse me, তোমার কথার মধ্যেই বাধা দিচ্ছি। আমি আর মিস্ মুখার্জী নই, মিসেস বোস—শ্যামল—I mean শ্যামাদাস—

শ্যামা। Really? আমি তোমাকে অভিনন্দন জানাচ্ছি অণিমা। কিন্তু ভাগ্যবান Mr. Bose. আসেন নি?

অণিমা। নিশ্চয়, তিনিই আমাকে জোর ক'রে তোমার বক্তৃতা শুনতে নিয়ে এসেছিলেন। তিনিও একজন বৈজ্ঞানিক—অবশ্য ডাক্তার। তোমার সঙ্গে আলাপ করবার জন্যে তিনি ব্যগ্র হ'য়ে বাইরে অপেক্ষা ক'রে রয়েছেন। (নেপথ্যের দিকে অগ্রসর হইয়া) Dr. Bose—

শ্যামা। Dr. Bose আসতে আসতে আমার বক্তব্যটা শেষ ক'রে নিই মিসেস বোস—rather Anny—বলেছিলাম না—মূল্যের কথা? অঙ্কে যে মূল্য ধরা পড়ে না—তাতে আর শূন্যতে কোন তফাৎ নেই।

[ Dr. Bose প্রবেশ করিল, প্রৌঢ় ভদ্রলোক,
নিখুঁত সাহেবী পোশাক ]

অণিমা। তার মানে ?

শ্যামা। আপনিই Dr. Bose? Let me introduce myself—আমি অ্যানির—I mean মিসেস্ বোসের একজন পুরনো বন্ধু। ( হাত বাড়াইল )

ডাঃ বোস। ( শ্যামদাসের হাত চাপিয়া ধরিল ) তা হ'লে আমার আর একটা পরিচয় আপনার কাছে দিই। আমি আপনার একজন ভক্ত। আপনার প্রবন্ধ যেখানে যা বের হয়—আমি গভীর মনোযোগের সঙ্গে পড়ি।

শ্যামা। আমার সৌভাগ্য।

ডাঃ বোস। আমরা কি বাইরে যেতে যেতে কথা বলতে পারি না? রাত্রি হ'য়ে যাচ্ছে।

শ্যামা। চলুন মিসেস্ বোস, সেই ভাল।

অণিমা। ( নিজে হাত বাড়াইয়া ) রূঢ়তার মার্জ্জনা আছে শ্যামল—অভদ্রতা অমার্জ্জনীয়। Give me your hand. ( নিজে শ্যামাদাসের হাত টানিয়া লইল )।

## দ্বিতীয় দৃশ্য

[ পল্লীগ্রাম। কলিকাতার নিকটস্থ কয়েক মাইল দূরবর্ত্তী সহরতলীতে শ্যামাদাসের পৈত্রিক বাড়ী। নিতান্ত মধ্যবিত্ত গৃহস্থের বাড়ী। বাড়ীখানা পুরানো। বাড়ীর বাহিরের দিক। একতলা পাকা বাড়ীর বেশ পরিসর একটি বারান্দা। বারান্দাতে উঠিবার সিঁড়িটি দুইপাশে দুইটি হাতীর শুঁড় দিয়া ঘেরা। বারান্দার দুইপাশে দুইটি করবী ও যুঁইয়ের ঝাড়। আসবাবপত্রের মধ্যে একখানি তক্তাপোষ, কয়েকটি মোড়া, খান দুই পুরানো চেয়ার। ঘরের দরজার মুখে শ্যামদাসের বিধবা মা শৈলজা দেবী একখানি পত্র পড়িতেছিলেন। তাঁহার সম্মুখে একপাশে দাঁড়াইয়া আছে হেমন্ত। হেমন্ত প্রিয়দর্শন যুবা, শ্যামাদাসেরই সমবয়সী, শ্যামাদাসের খুড়তুত ভাই। শৈলজা দেবী চিঠি পড়া শেষ করিয়া মুখ তুলিয়া হেমন্তর দিকে চাহিলেন ]

শৈলজা। চিঠিখানা পড়বি হেমন্ত ?

হেমন্ত। বড়দা' চিঠি লিখে আমায় পড়তে দিয়েছেন জ্যাঠাইমা। আমি পড়েছি।

শৈলজা। বাংলা দেশের বিখ্যাত পণ্ডিত বুনো রামনাথের সব চেয়ে প্রিয় শিষ্য দুর্গাদাস শাস্ত্রীর বংশের ছেলের চিঠি।

[ হাসিলেন। তারপর চিঠিখানা ছিঁড়িয়া ফেলিতে উদ্যত হইলেন ]

হেমন্ত। চিঠিখানা ছিঁড়ে ফেলবে জ্যাঠাইমা ?

শৈলজা। ( অর্দ্ধেক করিয়া ছিঁড়িয়া ) হ্যাঁ।

হেমন্ত। কিন্তু ছিঁড়ে ফেললেই কি চিঠিখানার অস্তিত্ব চ'লে যাবে ?

শৈলজা। ( আবও টুকরা কবিয়া ) ঠিক বলেছিস্—ছিঁড়ে ফেললেও টুক্‌রো টুক্‌রো হ'য়ে থাকবে। তাতে ঘর অপবিত্র হবে।

হেমন্ত। চিঠিখানা কিন্তু বড ভাল লিখেছিল বডদা। আমার ইচ্ছে ছিল—চিঠিখানা তোমার কাছ থেকে চেয়ে নেব।

শৈলজা। তুই দাঁডা হেমন্ত, টুকরোগুলো উনোনে দিয়ে হাত ধুয়ে আসছি আমি। [ প্রস্থান ]

হেমন্ত। ( আপন মনে আবৃত্তি করিল )

বঞ্চিত যে ছেলে—
তারি তবে চিত্ত মাব দীপ্ত দীপ জ্বেলে
আপনারে দগ্ধ করি করিছে আবতি
বিশ্ব-দেবতার।

[ নেপথ্য হইতে খুব উচ্চকণ্ঠে কথা বলিয়া প্রবেশ করিল কেষ্টদাস। শ্যামাদাস ও হেমন্তের সে খুডতুত ভাই। তাহাদের অপেক্ষা বয়সে ছোট। পোশাক পরিচ্ছদে আপ-টু-ডেট কলিকাতাব ছেলে। বযাটে মূর্খ। শ্যামাদাস ও হেমন্তের লেখাপড়ার কৃতিত্বে সে ঈর্ষ্যান্বিত ]

কেষ্টদাস। বিদ্বান পণ্ডিত জনের মা কই গো ? কোথায় ? বলি অ জ্যাঠাইমা ?

হেমন্ত। কি কেষ্ট এমন ক'রে চেঁচাচ্ছিস কেন ?

কেষ্ট। আরে বাপরে ! ভাবী কপিসম্রাট—উড্ডীয়মান সাহিত্যিকপ্রবর হেমন্তদা যে ! আমার অভিনন্দন গ্রহণ কর তারপর জ্যাঠাইয়ের দলের সম্রাজ্ঞী আমাদের জ্যাঠাইমা কোথায় বল তো ?

হেমন্ত। কেন ? কি দরকার তাঁকে ?

কেষ্ট। গাধার লাথির চেয়ে বিলিতী ঘোড়ার লাথি অনেক শক্ত, সেই কথাটা মা-জননীকে সবিনয়ে নিবেদন ক'রতে এসেছি। অ জ্যাঠাইমা! ( সে বাড়ীর দিকে আগাইয়া চলিল )

হেমন্ত। (কেষ্টর হাত ধরিয়া) গাধার লাথি যদি বা সহ্য করা যায় কেষ্ট, চীৎকার কোন মতেই সহ্য করা যায় না। চুপ কর তুই!

কেষ্ট। হাত ছেড়ে দাও হেমন্তদা—ভাল হবে না বলছি। ওই, ওই, পাক দিচ্ছ কেন?

হেমন্ত। টানাটানি করিস্ নে। তোরই হাতে লাগবে। আমার বড় মুগুর দুটো দেখেছিস্ তো? সেই দুটো নিয়ে আমি রোজ এক্‌সারসাইজ করি। তোর চেয়ে আমার জোর অনেক বেশী।

কেষ্ট। সেই জন্যেই তোমার লেখাগুলো এমনি কাটখোট্টা। ছাড় ছাড়। মাইরি বলছি, ইয়ার্কি আমি পছন্দ করি না। ছাড়—হাত ছাড়।

হেমন্ত। বিলাতী ঘোড়া ব'লে কি বলছিলি? তুই তো বিলিতী ঘোড়া বলিস্ শ্যামাদাসকে আমি জানি।

কেষ্ট। কেন? বলবে কেন? জ্যাঠাইমা আমাকে মুখ্যু গাধা বলে কেন?

হেমন্ত। বড়দা'র কথা কি বলছিলি?

কেষ্ট। বড়দা জ্যাঠাইমার নামে নোটিশ দিয়েছে। একটা লোক নোটিশ নিয়ে এসেছে।

হেমন্ত। নোটিশ?

কেষ্ট। হ্যাঁ, হ্যাঁ, নোটিশ। এতদ্দারা আপনি শ্রীমতী শৈলজা দেবী, আপনাকে জানানো যাইতেছে—তারপর আমি আর পড়ি নি।

[হেমন্ত কেষ্টর হাত ছাড়িয়া দিয়া বাহিরের দিকে আগাইয়া গেল।]

হেমন্ত। (নিজের হাতখানা অন্য হাত দিয়া টিপিতে টিপিতে) বাপরে বাপরে! বাপরে!

কেষ্ট। কে মহাশয়? কে নোটিশ এনেছেন?

[রমেশ নামক কর্ম্মচারীর প্রবেশ]

রমেশ। নমস্কার।

হেমন্ত। কিসের নোটিশ মশাই? ব্যাপার কি?

রমেশ। আমি Bengal Scientific Research-এর Director Mr. S. Sastri-র কাছ থেকে আসছি। শ্রীযুক্তা শৈলজা দেবীর সঙ্গে দেখা করতে চাই। তাঁর নামে একটা নোটিশ আছে।

হেমন্ত। কিসের নোটিশ? দেখি।

রমেশ। আপনি অনুগ্রহ করে শৈলজা দেবীকে খবর দিন—তাঁর সঙ্গে দেখা করেই সব বলব আমি।

নেপথ্য হইতে শৈলজা। হেমন্ত, ভদ্রলোককে বুঝিয়ে দে, আমি সেকেলে হিন্দু ঘরের মেয়ে। আমি পর্দ্দা মানি। উনি আমার সঙ্গে দেখা করতে চাইলেই আমি ওঁর সঙ্গে দেখা করতে পারি না। ওঁর যা বলবার আছে, উনি তোকে বলুন। আপত্তি হয়, ফিরে যান কিংবা দেওয়ালে লটকে নোটিশ জারী করুন।

কেষ্ট। হুঁ-হুঁ বা-বা। No চালাকি and no ফালাকী! Cold Cold words—কালা কালা বাত।

হেমন্ত। তুই থাম্ কেষ্ট, তুই থাম্। কই দেখি, আপনার নোটিশ দেখি। কিসের নোটিশ?

কেষ্ট। বোধ হয় মাকে মাতৃপদ থেকে খারিজ করতে চান—এতদ্বারা আপনি শ্রীমতী শৈলজা দেবী, আপনাকে—

হেমন্ত। কেষ্ট!

কেষ্ট। নাও বাবা, আমি চুপ করেছি। তুমি একাই বকো।

[ রমেশ হেমন্তকে নোটিশ দিল, হেমন্ত পড়িয়া দেখিতে লাগিল ]

রমেশ। এই গ্রামের ওদিকে, Bengal Scientific Research-এর কারখানার ধারে যে বাগান এবং বস্তী আছে সেই বস্তী বাগানের দুয়ের তিন অংশ কিনেছে Bengal Scientific Research Ltd.

হেমন্ত। এখন Bengal Scientific Research-এর কারখানার extension-এর জন্যে ওই বাগান আর বস্তীটার দরকার হয়েছে।

রমেশ। আজ্ঞে হ্যাঁ। তাই শৈলজা দেবীকে তাঁর অংশ বিক্রী করবার জন্যে notice দিয়েছেন, partition suit-এর notice আর কি!

[ হেমন্ত চুপ করিয়া রহিল ]

বস্তীর চাষীদের ওপরেও নোটিশ দেওয়া হ'য়েছে।

হেমন্ত। দেখুন, নোটিশখানা আপনি ফিরিয়ে নিয়ে যান। বলবেন, Mr. Sastri-কে—হেমন্তবাবু বলে এক ভদ্রলোক—এ নিয়ে আপনার সঙ্গে কথা বলতে আসবেন।

[ অন্তরাল হইতে শৈলজা বাহির হইয়া সম্মুখে আসিলেন ]

শৈলজা। না। কই আপনার নোটিশ? আমি নিজের হাতেই নোটিশ নিচ্ছি।

হেমন্ত। জ্যাঠাইমা!

শৈলজা। অপেক্ষা কর হেমন্ত, এঁর সঙ্গে কথাটা সেরে নিই। (রমেশের প্রতি) আর আপনার কিছু দরকার আছে?

রমেশ। এই রসিদটাতে সই—মানে নোটিশ যে পেলেন (কাগজ কলম বাহির করিল)

শৈলজা। দিন। ( নিজেই হাত বাড়াইয়া কাগজ কলম লইয়া সই করিয়া দিলেন )

রমেশ। যদি উত্তর কিছু দেন।

শৈলজা। উত্তর? বলবেন, ওখানে যে গরীবেরা বাস ক'রে আছে—তারা আমার শ্বশুরকুলের তিন পুরুষের আশ্রিত। তাদের রক্ষা আমাকে করতেই হবে। বিনা মামলায় আমি বস্তী বাগানের অংশ ছাড়ব না।

রমেশ। বেশ তাই বলব। [ রমেশের প্রস্থান ]

হেমন্ত। জ্যাঠাইমা, কাজটা বোধ হয় তুমি ঠিক করলে না।

শৈলজা। তোর সঙ্গে কথা পরে হবে হেমন্ত, আগে কেষ্টার সঙ্গে কথা ব'লে নিই। কেষ্ট।

কেষ্ট। ও বাবা, এ যে একেবারে রাণী দুর্গাবতীর মত সুর ধরলে! ধমকাও যে! বল না, কি বলবে! সামনে তো দাঁড়িয়েছি।

শৈলজা। লোকটি ব'লে গেল—নোটিশেও লেখা রয়েছে—কোম্পানী বাগান বস্তীর দু'য়ের তিন অংশ কিনেছে। ওর একভাগ আমার, একভাগ ছিল হেমন্তর মায়ের—সে ভাগ অনেক দিন আগে ঠাকুরপো বিক্রী ক'রেছিলেন। আর একভাগ তোর মায়ের—

কেষ্ট। আমার মায়ের ভাগ আমি বেচে দিয়েছি।

শৈলজা। বেচে দিয়েছিস্? কেন?

কেষ্ট। কেন আবার কি? আমার মায়ের সম্পত্তি আমি বেচে দিয়েছি। আমার খুসী—ইচ্ছা। ব্যস্।

শৈলজা। পৈত্রিক সম্পত্তিগুলো বেচে এই রকম ক'রে কথা বলতে লজ্জা করে না তোর?

কেষ্ট। লজ্জা? কেন? নিজের সম্পত্তি বিক্রী করেছি তাতে লজ্জা করবে কেন? তা ছাড়া বিচার ক'রে দেখতে গেলে তিন পুরুষে আমরাই তো বেচারাম; আমাদেরই তো বেচার কথা। প্রথম পুরুষ কেনারাম কেনে, দ্বিতীয় পুরুষ রাজারামেরা ভোগ করে, তৃতীয় পুরুষ বেচারামেরা বেচে। আমি বেচে দিয়েছি। হেমন্তের বাবা যে দ্বিতীয় পুরুষেই রাজারাম বেচারাম—দুই রামের কাজ একাই সেরে গেছে! ছাই ফেলতে ভাঙা কুলো, যত দোষ আমার। বড়দা'র কোম্পানী মোটা দাম দিতে চাইলে—দিয়েছি ঝেড়ে। বেশ করেছি। তার আর আবার এত

[ গোবিন্দ মাথায় হাত বুলোতে লাগল, ভামিনী শান্ত নিথর হয়ে এল। ]
গোবিন্দ। সতী! সতী! ( উত্তর না পেয়ে আবার ডাকল ) সতী! ( মাথা ধরে নাড়া দিল )-সতী। একি। তবে কি মূর্চ্ছিত হয়ে পড়ল! ( একবার মাথায় হাত দিল, উঠে-গিয়ে জলের ঘটি নিয়ে মাথায় জল দিতে যেয়ে থমকে দাঁড়াল-কি ভাবতে ভাবতে জলো হাত মাথায় দিলো আরো অন্যমনস্ক হয়ে পড়ল—চোখ মুখে অদ্ভুত ভাবান্তর ]
ভালই হল অদ্ভুত হাসি দিয়ে গুণ গুণ করে গান ধরলে- )

( হঠাৎ ) গোলকধাঁধার বাইরে এলাম এলাম কোন পারে
এ-পার ওপার নাই পারাপার গভীর অন্ধকারে
ও বৃন্দে সখী, বলে দে দিশে
কৃষ্ণ আমার কালী হ'ল ( আমি ) পূজিব কিসে?
চন্দন সিন্দুর হ'ল শ্মশান বাসর ধারে · এলাম কোন পারে!

[ গান থামলেও সুর থামল না, সতীর কাছে আরও একবার এগিয়ে গেল, নীচু হয়ে নিঃশ্বাস পরীক্ষা করল আবার গানের শেষ পংক্তি আরম্ভ করলে এবং ধীরে ধীরে বেরিয়ে গেল। ধীরে ধীরে সকাল হয়ে এল। পাখীর ডাকে চকিত হয়ে জেগে উঠল ভামিনী। চাদরখানা গায়ে টেনে নিলে ]
ভামিনী। গোঁসাই! গোঁসাই! গোঁসাই! আমি চললাম গোঁসাই ( ভামিনী বেরিয়ে যেতে গিয়ে থমকে দাঁড়াল। কোলাহল করতে করতে একটি জনতা এগিয়ে এল। সামনেই হরিচরণ ঘোষ। ভামিনী পাশ কাটিয়ে দাঁড়াল )
হরি। দাঁড়াও। গোবিন্দ দাসের খবর শুনেছ?
ভামিনী। (বিস্মিত ও আতঙ্কিত ভাবে ) কেন গোঁসাই তো ঘরেই।
হরি। না, ঘরে সে নেই।
ভামিনী। ঘরে নেই! গোঁসাই—গোঁসাই! ( আর্তস্বরে ডাকতে ডাকতে ঘরে গিয়ে আবার ফিরে এল। হতবিহ্বল হ'য়ে পড়ল যেন) না—গোঁসাই ঘরে নেই।
হরি। ঘরে আর সে কোন দিনই ফিরবে না, ভামিনী। গোবিন্দ দাস তোমাকেই এই সব দিয়ে গিয়েছে। বিগ্রহের সেবায়েত করে দিয়েছে। তোমার পর তোমার ছেলে হবে সেবায়েত। পাগল, কাল তখন অনেক রাত্রি। আমাকে ডেকে তুলে এই সব ব্যবস্থা ক'রে—
ভামিনী। ( রাঙা হয়ে উঠল ) কিন্তু কোথায় গেল সে? সে কই? গিয়েছে বলছেন, কোথায় গেল?
হরি। আমাকে বললে, বৃন্দাবন যাবে। বললে, এ ভোলে আর নয় ঘোষ মশায়, ভোল পাল্টে ফিরব। তারপর সকালে দেখি, কলঙ্কিনীর দেহে তার দেহটা ভাসছে। ওই নিয়ে আসছে।
ভামিনী। গোঁ-সা-ই-( একটা অস্ফুট আর্তনাদ বেরিয়ে এল )।